প্রজাবৃদ্ধি হেতু শাস্তি করিলা স্থাপন
রাজদণ্ডে দুষ্ট জনে দণ্ডিয়া রাজন্;
কুলবৃদ্ধি তরে তাঁর কলত্র-গ্রহণ;—
অর্থে কামে করিলেন ধর্ম্মের সাধন*। ২৫

গ্রহিতেন কর রাজা পৃথিবী দোহনে
দেবপ্রীতি হেতু যজ্ঞ সাধিবার তরে,
দুহি স্বর্গ দেবরাজ বারি বরিষণে
বিতরেন শস্য রাশি মানব নিকরে—
এই রূপে বিনিময়ি বিভব আপন
পালিলা ভুবনদ্বয় উভয় রাজন্†। ২৬

অনুপম যশোরাশি লভিলা ভূপতি
সমূলে তস্কর কুলে করিয়া দমন;
চৌর্য্যবৃত্তি তাঁর রাজ্যে ত্যজি পরধন
কথারূপে শ্রুতিমাত্রে করিত বসতি।‡ ২৭

শত্রু হইলেও শিষ্টে পালেন নৃপতি,
তিক্ত ঔষধেরে রোগী আদরে যেমন;
প্রিয় জন দুষ্ট হলে দণ্ডেন সুমতি,
কে না ত্যজে সর্প-ক্ষত অঙ্গুলি আপন§? ২৮

যে দ্রব্যে সৃজিলা বিধি পঞ্চ ভূতগণ
তাহে নৃপ দিলীপেরে গড়িলা নিশ্চয়,
পরের হিতের তরে ভূতের সৃজন—
পরহিত-পরায়ণ রাজগুণ চয়।¶ ২৯

---

* "অদণ্ড্যান্ দণ্ডয়ন্ রাজা দণ্ড্যাংশ্চৈবাপ্যদণ্ডয়ন্। অযশো মহদাপ্নোতি নরকঞ্চৈব গচ্ছতি।" শাস্ত্র বচন। অর্থ—রাজ্য শাসনাদি বিষয় কার্য্য।

† দেবরাজ ইন্দ্র শস্যের দ্বারা পৃথিবী পালন ও নররাজ দিলীপ হোমের দ্বারা স্বর্গ পালন করিয়াছিলেন।

‡ দিলীপের শাসনে চৌর্য্যবৃত্তি শব্দমাত্রে ছিল, কার্য্যতঃ ছিল না। ষষ্ঠ সর্গের ৭৫ শ্লোক দ্রষ্টব্য।

§ নিজের অঙ্গুলি সর্পদংশনে বিষাক্ত হইলে তাহাও কর্ত্তন করা কর্ত্তব্য। আত্মীয়গণ দুষ্ট প্রকৃতি হইলে রাজা তাহাদিগকে ত্যাগ করিতেন।

¶ ক্ষিতি, অপ্, তেজঃ, মরুৎ ও ব্যোম এই পঞ্চ ভূতের রূপ রসাদি গুণ প্রাণিগণের ভোগ্য। রাজার গুণ সমূহে তদ্রূপ পরোপকার সাধিত হইত।

আপন প্রতাপে রাজা করিলা শাসন
একচ্ছত্রে বসুন্ধরা একপুরী প্রায়,*
বেষ্টিতা বারিধি-তীর-প্রাচীর মালায়
চৌদিকে পরিখা যার সাগর ভীষণ। ৩০

অতুল রূপের রাশি মহিষী রাজার

রাজ্ঞী সুদক্ষিণা।

মগধ রাজার কন্যা নাম সুদক্ষিণা,
দাক্ষিণ্য গুণেতে পূর্ণ অন্তর যাঁহার,
যজ্ঞের দক্ষিণা সম অতি সুলক্ষণা †। ৩১

রাজ-অন্তঃপুরে ছিল যোষা বহুতর,
কিন্তু যবে লভিলেন এ হেন রমণী
রাজলক্ষ্মী সমগুণে, গুণী নৃপবর
আপনারে ভাগ্যবান্ গণিলা আপনি। ৩২

রূপে গুণে নিজতুল্য জায়াতে আপন,
বাড়িল বাসনা তাঁর লভিতে তনয়;
না পূরিল মনঃ আশা, তাহারি কারণ
যাপিলেন বহুদিন ব্যথিত-হৃদয়। ৩৩

করিতে পুত্রের লাগি যাগ অনুষ্ঠান
নিজ ভুজ হতে রাজা উৎসুক অন্তরে
মুক্ত করি পৃথিবীর ভার সুমহান্
অর্পিলেন সুনিপুণ সচিব নিকরে। ৩৪

সুদক্ষিণা সহ তবে নৃপকুলমণি

বশিষ্ঠাশ্রমে গমন।

পুত্রকামনায় হ'য়ে পবিত্র দুজনে
আরাধি অনাদি দেব শতপত্র-যোনি,‡
চলিলেন কুলগুরু বশিষ্ঠ-সদনে। ৩৫

---

* দিলীপের সময়ে ভূমণ্ডল অন্য নৃপতির শাসনাধীন ছিল না।

† দক্ষিণা যজ্ঞের পত্নীরূপে বর্ণিত। "যজ্ঞো গন্ধর্ব্বস্তস্য দক্ষিণা অপ্সরসঃ"।

‡ পদ্ম-যোনি ব্রহ্মা পুত্রার্থিগণের উপাস্য দেবতা।
"স খলু পুত্রার্থিভিরুপাস্যতে।" ইতি মল্লিকা।

মধুর গম্ভীর রবে চলিল স্যন্দন,
তদুপরি রাজা রাণী করিলা বিরাজ,
শোভা পায় বরিষায় জলদে যেমন
চপলার সঙ্গে রঙ্গে সুর-গজরাজ *। ৩৬

আশ্রমের শান্তি ভঙ্গ হবে মনে করি
না লইলা সঙ্গে রাজা বহু পরিজন,
তপোবনে চলিলেন সেনা পরিহরি,
সেনা-বেষ্টিতের প্রায় তেজেই আপন †। ৩৭

বরষি কুসুম-রেণু বহিল সমীর
শীতলিয়া দম্পতীরে সুখ পরশনে,
মৃদু বাতে বনরাজি নত করে শির
শালরস-সুবাসেতে আমোদি কাননে। ৩৮

রথের ঘর্ঘরে ভাবি মেঘের গর্জ্জন
উর্দ্ধমুখে কেকা রবে গায় শিখিগণ
দ্বিবিধ ষড়জ রাগে, করিয়া শ্রবণ
সুদক্ষিণা সহ রাজা পুলকিত মন‡। ৩৯

অদূরে ছাড়িয়া পথ হরিণ হরিণী
নির্ভয়ে হেরিছে রথ বিশাল নয়নে,
কৌতুকে সে আঁখি শোভা দেখে রাজা রাণী
পরস্পর আঁখি সহ তুলনে দুজনে।§ ৪০

---

* মেঘের উপর বিদ্যুৎ সহ ঐরাবত হস্তী যে রূপ শোভা পায় রথের উপর সুদক্ষিণা দিলীপের সেই রূপ শোভা দৃষ্ট হইল।

† সেনা-পরিবেষ্টিত হইলে যে শোভা হয় দিলীপ নিজ তেজঃ প্রভাবে তদ্রূপ শোভাবিশিষ্ট ছিলেন।

‡ মেঘ গর্জ্জনে ময়ূরেরা নৃত্য করে। রথের শব্দ মেঘ ধ্বনির ন্যায়। নাসা, কণ্ঠ ইত্যাদি শরীরের ছয় স্থান হইতে উৎপন্ন স্বর ষড়্জ। তাহা শুদ্ধ ও বিকৃত ভেদে দ্বিপ্রকার। "ষড়্জেন ময়ূরো বদতি" ইতি মাতঙ্গঃ।

§ রাজা হরিণীর চক্ষুতে রাণীর চক্ষু-সাদৃশ্য, রাণী হরিণের চক্ষুতে রাজার চক্ষু-সাদৃশ্য দেখিতেছেন। দ্বিতীয় সর্গের ১১ সংখ্যক শ্লোক দ্রষ্টব্য।

কোথাও সারস-পংক্তি অর্দ্ধ চন্দ্রাকারে
কলরবে ধায়, যেন বিস্তারি অম্বরে
তোরণ-শোভিনী মালা, স্তম্ভের বিহনে
নিরালম্ব, ঊর্দ্ধমুখে দেখিলা দুজনে। * ৪১

মনোরথ-সিদ্ধি যেন করিয়া সূচন
অনুকূল বেগভরে বহিল সমীর,
অশ্বপদ ধূলা নাহি করে পরশন
রাজার কিরীট কিম্বা কুন্তল রাণীর। † ৪২

ফুটেছে সরসী হ্রদ চারু শতদল
বিতরি সলিলাঘাতে শীত পরিমল,
রাজদম্পতীর শ্বাস-সৌরভ সমান;
মোহিল দোঁহার মন কমলের ঘ্রাণ। ‡ ৪৩

রাজার প্রদত্ত গ্রামে আছে দ্বিজগণ
শোভে তথা যূপাবলী যাগের লক্ষণ; §
দ্বিজগণ হ'তে অর্ঘ্য ল'য়ে দুই জন,
গ্রহিলা অমোঘ-ফল আশিষ বচন। ৪৪

সদ্যঃ ঘৃত ল'য়ে শিরে বৃদ্ধ গোপগণ ¶
যাইছে সে বন পথে; তাদেরে সম্ভাষি
পথে নানা বনতরু হেরি দুই জন
কৌতুকে তরুর নাম জিজ্ঞাসিলা হাসি। ৪৫

---

* আকাশে নিরবলম্ব ভাবে উড্ডীয়মান সারস শ্রেণী যেন স্তম্ভ রহিত সিংহ-দ্বারের উপরিস্থিত পুষ্পমালার ন্যায় প্রতীয়মান।

† এতদ্দ্বারা অনুমিত হয় যে সেই সময়ে রাজমহিষীরা বহির্গমনে মস্তক আবৃত করিতেন না।

‡ এতদ্দ্বারা তাঁহারা উৎকৃষ্ট স্ত্রী পুরুষ জাতীয় হওয়া প্রকাশ। তাঁহাদের নিশ্বাসে যেন পদ্মের ঘ্রাণ অনুভূত হইয়াছিল।

§ যূপসমূহ, যজ্ঞায় পশু বন্ধনের কাষ্ঠ বিশেষ.

¶ সদ্যঃ ঘৃত—মঙ্গল সূচক দ্রব্য।

সুদক্ষিণা সহ রথে সুবেশ ভূষায়
ধরিলা অপূর্ব্ব শোভা ধরণীর পতি,
হিমান্তে চিত্রার সনে চৈত্র-পূর্ণিমায়
শোভেন শিশির-মুক্ত শশাঙ্ক যেমতি। * ৪৬

বনে বনে স্বভাবের চারু শোভারাশি
দেখাইয়া প্রেয়সীরে আদরে রাজন্
চলিলা অনেক পথ, সৌম্য-দরশন,
না জানিলা কত দূরে উত্তরিলা আসি। ৪৭

অস্ত-প্রায় যবে রবি পশ্চিম গগনে
প্রিয়া সহ মহাযশা বসুধা-ঈশ্বর
উত্তরিলা বশিষ্ঠের পুণ্য তপোবনে,
শ্রমভরে রথ-অশ্ব ক্লান্ত কলেবর। † ৪৮

বনান্তর হ'তে এবে তাপসের দল
আশ্রম বর্ণন। সমিৎ কুশ ফল মূল করি আহরণ
ফিরিছেন সে আশ্রমে, অদৃশ্য অনল
অগ্রসরি তাঁহাদের করে সম্ভাষণ। ‡ ৪৯

অভ্যস্ত নীবার মুষ্টি পাইবার তরে
দাঁড়ায়েছে মৃগকুল সতৃষ্ণ অন্তরে
পর্ণ-কুটীরের দ্বার করিয়া বেষ্টন ;
ঋষিপত্নীদের তারা সন্তান যেমন। ৫০

---

* চিত্রানক্ষত্রে মিলিত চন্দ্রের সহিত্ সুদক্ষিণা সহ উপবিষ্ট দিলীপের উপমা।

† অভ্যস্ত নীবার বা তৃণ ধান্য, যাহা সন্ধ্যার সময়ে মৃগেরা পাইয়া থাকে।

‡ পিতা বিদেশ হইতে গৃহে ফিরিয়া আসিতেছেন দেখিয়া বালকগণ যেরূপ খাদ্য-দ্রব্যের লোভে তাঁহার সম্মুখে যাইয়া আদর করিয়া ডাকিয়া আনে, সেইরূপ ঋষিগণ যজ্ঞকাষ্ঠাদি আহরণ করিয়া আশ্রমে আসিলে অগ্নি অদৃশ্যভাবে তাঁহাদের সম্ভাষণ করিয়া থাকেন, শ্রুতিতে এইরূপ লিখিত আছে।

আলবালে দিয়ে জল ঋষি-বালাগণ
তরু হ'তে দূরে নাহি করিতে প্রয়াণ,
নির্ভয়ে বিহগ দল নামিয়া তখন
তরুমূলে সেই জল করিতেছে পান।* ৫১

দিনান্তে বিগত রৌদ্র, তৃণ ধান্যচয়
শোভিতেছে স্তূপাকারে উটজ-প্রাঙ্গণ,
বসি তথা মৃগকুল করে রোমন্থন
বিশ্রাম লভিছে তারা প্রদোষ সময়। ৫২

সায়াহ্নে হোমের অগ্নি জ্বলিছে প্রচুর,
উঠিয়াছে ধূমপুঞ্জ সন্ধ্যার সমীরে
হোমের সৌরভ রাশি ব্যাপি বহুদূর
পবিত্রি আশ্রমমুখে শ্রান্ত অতিথিরে। † ৫৩

রাজার আদেশ পেয়ে সারথি তখন
নিবারিল তপোবনে ক্লান্ত অশ্বগণ;
নামিলা আপনি রাজা প্রফুল্ল অন্তরে,
নামাইলা প্রেয়সীরে ধরি নিজ করে। ৫৪

আসিলা আশ্রমে যবে কোশল-ঈশ্বর
নীতি-দর্শী, সুহাসিনী মহিষীর সনে,
সসম্ভ্রমে জিতেন্দ্রিয় তাপসনিকর
যথাবিধি দুজনেরে পূজিল যতনে। ‡ ৫৫

সায়ন্তন জপ হোম করি সমাপন
বশিষ্ঠ। আসীন বশিষ্ঠ ঋষি বশিকুলধন,
বাম পাশে বিরাজিতা চারু অরুন্ধতী
অনলের পাশে স্বাহা শোভেন যেমতি। § ৫৬

---

* আলবাল—বৃক্ষমূলে জল দিবার নিমিত্ত বাঁধ দেওয়া খাত।
† যাঁহারা আশ্রমের দিকে আসিতেছেন।
‡ নীতি-দর্শী—নীতি অর্থাৎ শাস্ত্র দৃষ্টে যিনি কর্ত্তব্যাকর্ত্তব্য নিরূপণ করেন।
§ অরুন্ধতী, বশিষ্ঠের স্ত্রী। স্বাহা, দেবোদ্দেশে হোমদানের মন্ত্র, অগ্নির পত্নীরূপে বর্ণিত।

সুদক্ষিণা সহ সুখে নরকুল পতি
গুরু সনে গুরুপত্নী করি দরশন
প্রণমিলা পাদপদ্মে ; তাপস-দম্পতী
আশিষিলা উভয়েরে হরষিত মনে। ৫৭

লভি তবে যথাবিধি অতিথিসৎকার
রথ-শ্রম পরিহার করিলা রাজন্ ;
সম্ভাষিয়া রাজর্ষিরে মহর্ষি তখন
সুধিলা কুশল বার্ত্তা রাজ্যেতে তাঁহার। ৫৮

অথর্ব্ব বেদের গুরু বশিষ্ঠ সুমতি,
তুষিয়া তাঁহারে অতি মধুর বচনে
বাগ্মিবর অরিন্দম সূর্য্যকুলপতি
নিবেদিলা মনোভাব মুনির চরণে। * ৫৯—

"তব আশীর্ব্বাদে, গুরু, রাজ্যেতে আমার
হইতেছে সপ্ত অঙ্গে সতত মঙ্গল †
দিলীপের উক্তি। দৈবে কি মানুষে করে যতই প্রকার
অশুভ আপদ, তুমি হরিছ সকল। ‡ ৬০

"তব কৃত মন্ত্র, গুরু, মহা তেজস্কর
পরোক্ষে বিপক্ষ পক্ষ নাশিছে আমার,
নয়ন গোচরে লক্ষ্য ভেদে যেই শর
নিরস্ত সে শর মম, নাহি ব্যবহার। § ৬১

---

* সূর্য্যকুল পুরোহিত বশিষ্ঠ অথর্ব্ব বেদাভিজ্ঞ ছিলেন।

† রাজ্যের সপ্ত অঙ্গ যথা "স্বাম্যমাত্য সুহৃৎ কোষ রাষ্ট্র দুর্গ বলানি চ"। অমর কোষ। ( sovereign, minister, ally, treasury, territories, forts and forces )

‡ দৈব বিপদ—দুর্ভিক্ষাদি, মানুষিক বিপদ—চোর, রাজদ্রোহী কর্ম্মচারী প্রভৃতি। কামন্দক বলেন—

"হুতাশনো জলং ব্যাধি র্দুর্ভিক্ষং মরণং তথা।
ইতি পঞ্চবিধং দৈবং মানুষং ব্যসনং ততঃ॥
আয়ুক্তকেভ্যশ্চৌরেভ্যঃ পরেভ্যো রাজবল্লভাৎ।
পৃথিবীপতিলোভাচ্চ নরাণাং পঞ্চধা মতম্॥

§ গুরু প্রযুক্ত মন্ত্র ও নীতিবলে জয়লাভ হইতেছে। এইজন্য বাণ প্রয়োগ নিষ্প্রয়োজন।

"অনাবৃষ্টি হেতু যবে শুকাইয়া যায়
মানব-জীবিকা শস্য, অনলে তোমার
প্রদত্ত হোমের রাশি বরিষার প্রায়
বরষিয়া রক্ষা করে নিখিল সংসার। * ৬২

"ব্রহ্মতেজোগুণে তব মঙ্গল-আলয়
বিরাজিছে চির শান্তি রাজ্যেতে আমার,
নাহি তথা অতিবৃষ্টি অনাবৃষ্টি ভয়,†
দীর্ঘজীবী প্রজা, সুখ ভুঞ্জিছে অপার। ‡ ৬৩

"সূর্য্যকুলগুরু তুমি ব্রহ্মার তনয়
অন্তরে মঙ্গল মম চিন্তিছ যখন
হবে রাজ্য নিরাপদ, সম্পদ নিচয়
রবে অবিচ্ছিন্ন কিবা বিচিত্র তখন? ৬৪

অপুত্রকত্ব হেতু দুঃখ।

"কিন্তু তব বধূ এই সতত দুঃখিনী
অনুরূপ পুত্র মুখ না করি দর্শন,
সসাগরা বসুন্ধরা রত্ন-প্রসবিনী
না পারে এ দুঃখ মম করিতে বারণ। ৬৫

"মম পরে পিণ্ড লোপ গণিয়া নিশ্চয়
শ্রাদ্ধ কালে পিতৃকুল বিষাদে মগন,
না করেন জল পিণ্ড পর্য্যাপ্ত ভোজন
ভবিষ্যের তরে স্বধা করেন সঞ্চয়। § ৬৬

"কালের শয়নে আমি শুইব যখন
কে করিবে পিতৃকুলে জলবিন্দু দান?

---

* যজ্ঞের হোমে সূর্য্যদেব তৃপ্ত হন। সূর্য্য হইতে বৃষ্টি হইয়া থাকে যথা—অগ্নৌ দত্তাহুতিঃ সম্যক্ আদিত্যমুপতিষ্ঠতে, আদিত্যাজ্জায়তে বৃষ্টি র্বৃষ্টেরন্নং ততঃ প্রজাঃ॥ মনু।

† ষড়্‌বিধ বিঘ্ন—"অতিবৃষ্টিরনাবৃষ্টি র্মূষিকাঃ শলভাঃ শুকাঃ।
অত্যাসন্নাশ্চ রাজানঃ ষড়েতে ঈতয়ঃ স্মৃতাঃ। কামন্দকঃ।

‡ শ্রুতিতে মনুষ্যের আয়ু শতবর্ষ উল্লিখিত আছে—"শতায়ুর্বৈ পুরুষ" ইতিশ্রুতেঃ।

§ স্বধা-পিতৃলোকের উদ্দেশে দত্ত পিণ্ডোদকাদি।

তর্পণের বারি মম তাই পিতৃগণ
নিশ্বাসে করিয়া উষ্ণ করিছেন পান। * ৬৭

"যাগ যজ্ঞে আলোকিত আমার অন্তর,
কিন্তু পুত্র বিনা দেখি বাহিরে আঁধার,
যথা বিশ্ব-সীমা লোকালোক গিরিবর
এক দিকে আলো অন্য দিকে অন্ধকার। † ৬৮

"দান ধর্ম্মে যেই পুণ্য হয় উপার্জ্জন
পরলোকে ফল তার ভুঞ্জে নরগণ,
কিন্তু নিজ দেহজাত অপত্যরতন
ইহ পর উভ লোকে সুখের কারণ। ‡ ৬৯

"নিরখি এ দশা মম অপত্য বিহনে
তোমার হৃদয় গুরো নহে কি ব্যথিত?
স্নেহে যে আশ্রম-তরু করিলে বর্দ্ধিত
ফলহীন হেরি তারে সহিছ কেমনে? § ৭০

"পিতৃ ঋণ গুরুভার মস্তকে আমার ¶
সহিতে না পারি, গুরু, বলিব কি আর;
পারে কি সহিতে আহা অস্নাত বারণ
চিরকাল আলানের কঠোর বন্ধন? ‖ ৭১

---

* তাঁহাদের উষ্ণ দুঃখ নিশ্বাসে যেন তর্পণের জল ঈষদুষ্ণ হইয়া যায়।

† লোকালোক পর্ব্বত—চক্রবাল ( Horizon ) সূর্য্য ইহার মধ্যে উদয় হইয়া অস্ত-গমন করেন; সুতরাং কবিকল্পনায় ইহার মধ্যেদেশে আলোক ও বহির্ভাগে অন্ধকার চিরবিরাজ করে।

‡ পুত্র ইহ লোকে পিতার সুখ বর্দ্ধন করে, ও পিণ্ডদানে পরলোকে সদ্গতি বিধান করে

§ ফলহীন বৃক্ষের সহিত অপুত্র দিলীপ নিজের তুলনা করিতেছেন।

¶ "ঋণং দেবস্য যাগেন, ঋষীণাং দানকর্ম্মণা।
সন্তত্যা পিতৃলোকানাং শোধয়িত্বা পরিব্রজেৎ।"

‖ আলানে অর্থাৎ বন্ধনস্তম্ভে আবদ্ধ হস্তীকে নিয়মিতরূপে স্নান না করাইলে তাহার বিষম কষ্ট হয়। হস্তীর স্নানকে নির্ব্বাণ বলা যায় যথা—"নির্ব্বাণোত্থান শয়নানি ত্রীণি গজ কর্ম্মানি।" পালকাব্য।

"হেন ঋণ হ'তে মোরে করিতে মোচন
করুন বিধান, গুরু, সকরুণ-মন;
ইক্ষ্বাকু কুলের যাহা দুষ্প্রাপ্য যখন
তব আশীর্ব্বাদে তাহা হয়েছে সাধন।" ১২

রাজার বচন শুনি বশিষ্ঠ তখন
রহিলেন ক্ষণকাল ধ্যানে নিমগন,
নিস্পন্দ মীলিত-নেত্র নিস্তব্ধ-শরীর,
সুপ্তমীন-হ্রদ সম প্রশান্ত গম্ভীর। * ১৩

ধ্যানেতে জানিলা মুনি কিসের কারণ
বঞ্চিত সন্তান ধনে মনুবংশপতি;
নির্ম্মল অন্তরে মুনি কহিলা তখন
সম্ভাষিয়া নৃপতিরে পূর্ব্বের ভারতী। ১৪—

"ত্রিদিবে ইন্দ্রের প্রীতি সাধিয়া যখন
নামিয়া আসিতেছিলে তুমি এ ধরায়
পূরাকালে, পথে কল্পতরুর ছায়ায়
ছিলেন সুরভি ধেনু শুন হে রাজন্। ১৫

বশিষ্ঠের উক্তি।

"ঋতু-স্নাতা মহিষীরে জানিয়া তখন
ধর্ম্মলোপ-ভয়ে তুমি ছিলে অন্যমনা,
না করিলে গো-মাতার উচিত বন্দনা,
না করিয়া প্রদক্ষিণ করিলে গমন। † ১৬

সুরভির শাপ।

"কুপিয়া সুরভি তোমা দিলা এই শাপ—
'অবজ্ঞা করিলে মোরে, মনুবংশ-পতি,

---

* মৎস্য সমূহ সুপ্ত বা নিস্তব্ধ থাকিলে সরোবর জল যে রূপ স্থির থাকে, বশিষ্ঠ তদ্রূপ স্থিরভাব ধারণ করিলেন।

† গাভী দেখিলে প্রদক্ষিণ করা বিধেয় যথা—
"মৃদং গাং দৈবতং বিপ্রং ঘৃতং মধু চতুষ্পথম্।
প্রদক্ষিণানি কুর্ব্বীত বিজ্ঞাতাংশ্চ বনস্পতীন্।"

না পূজি সন্তানে মম না পাবে সন্ততি,
না হেরিবে পুত্রমুখ, পাবে মনস্তাপ।' ৭৭

"আকাশ-গঙ্গার নীল উর্ম্মিময় জলে
বিহরিতেছিল মত্ত দিগ্‌গজনিকর,
না শুনিলা শাপবাণী সেই কোলাহলে,
সারথি ও না শুনিল শাপ, নৃপবর। ৭৮

"সুরভির অপমান করিলা, রাজন্
তাহাতে নিষ্ফল তব মনের কামনা;
পূজ্যের বিহিত পূজা করিলে বর্জ্জন
রুদ্ধ হয় শ্রেয় পথ, ঘটে বিড়ম্বনা। ৭৯

"সাধিছেন মহাযজ্ঞ পাশী জলেশ্বর *
বহুকাল ব্যাপি এবে পাতাল ভুবনে,
করিতেছে দ্বাররক্ষা ভুজঙ্গ নিকর;
সুরভি হবির হেতু আছেন সেখানে। ৮০

"আছেন সুরভি-সুতা মম তপোবনে,
জননীর প্রতিনিধি সেই সুলক্ষণা;
পত্নীসহ পূজ তাঁরে ভকতির সনে
প্রসন্ন হইলে গবী পূরিবে বাসনা।" ৮১

নন্দিনীর আগমন।

এ রূপ কহিতেছিলা ঋষিকুল পতি,
আসিল কানন হতে উজ্জ্বল-বরণা
অনিন্দ্যা নন্দিনী ধেনু মন্থর-গমনা
বশিষ্ঠ যাহার দুগ্ধে করেন আহুতি। ৮২

কোমল পল্লব নিভ আরক্ত বরণ
আইল নন্দিনী-ধেনু সন্ধ্যার মতন, †
শোভে ভালে শ্বেত-রোম বঙ্কিম রেখায়
সন্ধ্যার ললাটে নব শশিকলা প্রায়। ৮৩

---

* পাশী—বরুণ।
† অস্তগামী সূর্য্যকিরণে সন্ধ্যা ও লোহিতবর্ণ।

দূর হ'তে নিজ বৎস করি বিলোকন
বৃহৎ আপীনে দুগ্ধ ঝরে অবিরল *
যুত উষ্ণ ধারে ধরা করিয়া সেচন
যজ্ঞ-স্নান জল হ'তে পূত নিরমল। † ৮৪

নিকটে আইল গাভী, খুরের প্রহারে
সমুত্থিত ধূলারাশি পরশ পাবন
লাগিছে রাজার দেহে, পবিত্র তাঁহারে—
তীর্থস্নানে পূত যেন হইলা রাজন্। ‡ ৮৫

ভূত ভাবী বশিষ্ঠের নহে অগোচর,
নিরখিয়া নন্দিনীর পবিত্র মূরতি
জানিলা রাজার আশা হবে ফলবতী,
রাজা প্রতি পুন মুনি করিলা উত্তর— ৮৬

"নাম উচ্চারণ মাত্রে দেখ, নরপতি,
আইল সম্মুখে তব সুরভি-সন্ততি;
কার্য্য সিদ্ধি হবে তব নাহিক সংশয়
মনের কামনা আশু পূরিবে নিশ্চয়। ৮৭

সেবার বিধান। "বনজাত ফলমূল করিয়া ভোজন
শুদ্ধভাবে নন্দিনীরে সেবিবে রাজন্;
প্রসন্ন করিবে তারে সেবিয়া যতনে,
অভ্যাসের গুণে যথা সাধে বিদ্যাধনে। § ৮৮

---

* আপীন—গাভীর পালান।

† যজ্ঞান্তে স্নানে জল অতি পবিত্র হয়।

‡ গোরজঃ স্পর্শে শরীর পবিত্র হয়, তাহা বায়ব্য স্নান বলিয়া উক্ত হইয়াছে; স্নান চারি প্রকার যথা ;—"আগ্নেয়ং ভস্মনা স্নানং অবগাহন্ত বারুণং। আপোহিষ্ঠেতি চ ব্রাহ্মং বায়ব্যং গোরজঃকৃতং।" মনু

§ বিদ্যার সহিত গাভীর তুলনা। অভ্যাস বা অধ্যয়নের দ্বারা বিদ্যার সাধনা হয়, সেবার দ্বারা নন্দিনীর সাধনা হইবে।

"নন্দিনী চলিলে, তুমি চলিও আপনি,
দাঁড়াইবে যবে গাভী, দাঁড়াবে, নৃমণি ;
বসিলে, বসিবে তুমি, পানান্তে তাহার
আপনি করিবে পান, কি বলিব আর। ৮৯

"গন্ধমাল্যে নন্দিনীরে সেবিয়া প্রভাতে
যাবেন আশ্রমপ্রান্তে পাছে পাছে তার
রাজ-বধূ সুদক্ষিণা ; সায়াহ্নে আবার
আনিবেন অগ্রসরি গিয়া তথা হ'তে। ৯০

"এইরূপে ধেনু সেবা করি নিরন্তর
প্রসন্ন করিবে তারে, কোশল-ঈশ্বর ;
দূরে যাবে বিঘ্ন তব, নিজের সমান *
হইবে সুপুত্র তব গুণীর প্রধান।" ৯১

দেশ কাল মতে শুভ গণিয়া রাজন্
লভিলা পরম প্রীতি মুনির বচনে,
প্রণমিলা জায়াপতি গুরুর চরণে,
গুরু-আজ্ঞা শিরোধার্য্য করিলা দুজন। ৯২

বাড়িল রজনী এবে, ব্রহ্মার তনয়
তুষিয়া বসুধানাথে মধুর বচনে,
আদেশিলা যাইবারে শয়ন-ভবনে ;
মুনির প্রসাদে তাঁর সৌভাগ্য উদয়। ৯৩

মহামূল্য শয্যা তপঃ-প্রভাবে আপন
না দিলেন দিলীপেরে মহা তপোধন,
কুশের রচিত শয্যা দিলা মুনিবর,
ব্রত-চর্য্যারত আজি কোশল-ঈশ্বর। ৯৪

গুরুর নির্দ্দেশে পশি পর্ণের ভবন
ভার্য্যা সহ নরপতি কুশের শয্যায়

---

* তুমি যেমন তোমার পিতার সুপুত্র, তদ্রূপ আত্মবৎ সুপুত্র লাভ করিবে

যাপিলা যামিনী দোঁহে ; জাগিলা উষায়
মুনি-শিষ্য মুখে শুনি বেদ-অধ্যয়ন *। ৯৫

ইতি• কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে বশিষ্ঠাশ্রম-
গমন নামক প্রথম সর্গ।

---

* শিষ্যেরা শেষ রাত্রে বেদাধ্যয়ন করিত। বেদ পাঠ শ্রবণে নিদ্রাভঙ্গ পুণ্যের পরিচায়ক—
"নিশান্তে ন পরিশ্রান্তঃ ব্রহ্মাধীত্য পুনঃস্বপেৎ।" মনু।

মহামহোপাধ্যায় কোলাচল মল্লিনাথ সূরি বিরচিত সঞ্জীবনী টীকা অবলম্বনে শ্রীশ্রীচন্দ্র-
শেখর পদাম্বু-ধৌত-চটল বাসী শ্রীনবীনচন্দ্র দাস গুপ্ত কর্ত্তৃক অনুবাদিত।

# দ্বিতীয় সর্গ।

রজনী প্রভাত হবে, রাজার রমণী
গন্ধ মাল্য নন্দিনীরে দিলা নিজ করে;
গোচারণ। গো-বৎস ভুঞ্জিলে দুগ্ধ, বাঁধি তারে ঘরে
ছাড়ি দিলা ঋষি-ধেনু বনে নৃপমণি। ১

খুরের পরশে পূত করি রেণু রাশি
চলিল যে পথে ধেনু, চলিলা পশ্চাতে
সতীকুল-অলঙ্কার রাজার মহিষী,
বেদার্থ ধরিয়া স্মৃতি চলে যেই মতে। * ২

নিবারিয়া প্রেয়সীরে দয়ালু নৃপতি,
একাই চলিলা রক্ষি সুরভি-সুতায়
গোরূপী ধরারে যথা রক্ষেন যেমতি, †
চারি পয়োনিধি যার পয়োধর প্রায়। ৩

ব্রত হেতু গোচারণ করেন নৃপতি,
নিবৃত্ত করিলা শেষ অনুচরগণ;
নিজ বীর্য্যে সুরক্ষিত মনুর সন্ততি
আত্ম রক্ষা হেতু অস্ত্রে নাহি প্রয়োজন। ৪

সুস্বাদ তৃণের গুচ্ছ করায়ে ভোজন
দংশক-তাড়ন আর শরীর-মার্জ্জনে
দিলীপ ধেনুর সেবা করেন যতনে;
যথা ইচ্ছা চলে গাভী নাহি নিবারণ। ৫

---

* যেমন মনুসংহিতা প্রভৃতি স্মৃতি বেদের প্রদর্শিত পথ অনুসরণ করে তদ্রূপ রাজ্ঞী সুদক্ষিণা তাঁহার পাছে পাছে গমন করিলেন।

† গোরূপী ধরা—অনেক স্থলে এই রূপ বর্ণনা আছে যথা "দুদোহ গাং স যজ্ঞায়" প্রথম সর্গ ২৭শ শ্লোক। "পৃথূপদিষ্টাং দুদুহুর্ধরিত্রীং" কুমার সম্ভব। পৃথিবী চতুঃসমুদ্র বিশিষ্টা, নন্দিনীর ৪টী পালান যেন দুগ্ধের চারিটী সমুদ্র।

নন্দিনী দাঁড়ায় যবে, দাঁড়ান রাজন্
বসিলে বসেন, তার গমনে গমন,
গাভার পানান্তে বারি করিতেন পান,
অনুগামী রাজা তার ছায়ার সমান। ৬

নাহি তাঁর রাজ-চিহ্ন ছত্র কি চামর
তথাপি ও রাজলক্ষ্মী ব্যাপ্ত দেহতেজে;
রহে যবে অপ্রকাশ মত্ত করিবর
যদিও না মদ-রেখা বাহিরে বিরাজে *। ৭

কুটিলব্রততী-চয়ে বাঁধি কেশজাল
ধরি ধনু ভ্রমিছেন বনে মহীপাল,
বশিষ্ঠের হোম গাভী রক্ষণের ছলে
শাসি যেন ভয়ঙ্কর বন্য জন্তু দলে। ৮

অনুচর ত্যজি একা ভ্রমেন নৃমণি
নিজ বলে বলী যথা পাশী জলেশ্বর,
বৈতালিকরূপে পথে পাদপ-নিকর †
উন্মদ-বিহগ-রবে করে জয়ধ্বনি। ৯

বায়ুর ইঙ্গিতে যেন বাল-লতা কুল
নৃপতিরে বায়ু-সখা সম তেজোময়
পাইয়া সমীপে, শিরে বরষিছে ফুল,
বর্ষে যথা লাজ রাশি পৌরকন্যাচয়। ‡ ১০

---

* ছত্র চামরাদি রাজলক্ষ্মীর চিহ্ন। তাহা না থাকলে ও তেজো বিশেষ হেতু দিলীপ রাজলক্ষ্মীর আশ্রয় বলিয়া দৃষ্ট হইলেন। মত্ত হস্তীর বাহ্য লক্ষণ মদ-ধারা। তাহা গণ্ডদেশে প্রবাহিত না হইলেও অবস্থা দৃষ্টে মত্ত হওয়াকে চেনা যায়। হস্তীর মদাবস্থার সহিত রাজলক্ষ্মীর তুলনা।

† বৈতালিক— স্তুতি পাঠক।

‡ বায়ু-সখা, অগ্নি। রাজা অগ্নির ন্যায় তেজোবিশিষ্ট তাই যেন বায়ু লতা সমূহের দ্বারা রাজার শিরে পুষ্প বর্ষণ করাইতেছেন। বিবাহাদি উৎসবে পৌর কন্যারা মঙ্গলসূচক লাজ (অর্থাৎ খৈ) ছড়াইয়া থাকে। বায়ুচালিত লতাবলী হইতে রাজ শিরে পুষ্প পড়িতে লাগিল।

যদিও ভীষণ ধনু ধরেন রাজন্
তথাপি দয়ার্দ্র তাঁর কোমল হৃদয়,
হেরি তাঁরে হরিণীরা নাহি পায় ভয়
দর্শনে করিছে তৃপ্ত বিশাল নয়ন। ১১

শুনিলা কোশল-রাজ চারু কুঞ্জবনে
গাইছে তাঁহার যশ বনদেবীগণ,
কীচক বাঁশের রন্ধ্র পূরি সমীরণে
বেণুর সুরবে মোহি নিবিড় কানন *। ১২

আতপত্র বিনা তাপে ক্লান্ত নৃপবর
আচার-পবিত্র, তাঁরে সেবিছে পবন †
বহি গিরি-নির্ঝরের সুশীত শীকর,
কাঁপায়ে কুসুম, গন্ধ করি আহরণ। ১৩

অরণ্যে পশিলা যবে অবনী-রক্ষণ
নিবিল বর্ষণ বিনা বনে দাবানল,
লভিল বিশেষ বৃদ্ধি ফল পুষ্পদল,
প্রবল দুর্ব্বলে নাহি করে আক্রমণ। ১৪

দিনান্তে আলয়ে গাভী করিছে গমন,
পশিছে ভানুর প্রভা পশ্চিম ভূধর—
আরক্তপল্লব নিভ দোঁহার বরণ ‡
দোঁহার গমনে পূত দিক্‌দিগন্তর। ১৫
যে গাভীর দুগ্ধে হয় যাগ শ্রাদ্ধ দান
তোষি দেবে, পিতৃকুলে, অভ্যাগত জনে, ¶

---

* কীচকবাঁশের ছিদ্রে বায়ু প্রবিষ্ট হইলে বাজিয়া উঠে। তাহাই বনদেবীগণের বংশী ধ্বনি।

† ব্রতহেতু রাজার দেহ পবিত্র ও তৎকালে ছত্র ব্যবহার নিষিদ্ধ।

‡ আরক্তবর্ণ গাভী ও সন্ধ্যাকালের আরক্ত সূর্য্যপ্রভা উভয়ই যেন দিবা শেষে গৃহাভিমুখে গমন করিতেছে।

¶ গাভীর দুগ্ধে দেবতা, পিতৃগণ ও অতিথির সেবা হয়। যজ্ঞে দেবতার তৃপ্তি, শ্রাদ্ধে পিতৃগণের, ও দানে অতিথির তৃপ্তি সাধন হয়।

এ হেন ধেনুর সহ শোভেন রাজন্
সুবিধি. শোভিল যেন শ্রদ্ধার মিলনে *। ১৬

বসিছে হরিণকুল হরিত উপর;
যাইছে আবাস-বৃক্ষে চারু শিখিগণ;
উঠিছে পল্বল হ'তে বরাহ নিকর,
ক্রমে কালিমায় যেন ঢাকিছে কানন †। ১৭

পীন পয়োধর ভারে মন্থর গামিনী
আসিছে সুরভি-সুতা, ধীরে নৃপমণি
আসিছেন পাছে পাছে স্থূল-কলেবর
উপজিয়া বনপথে শোভা মনোহর ‡। ১৮

প্রদোষে কানন হ'তে নৃপতি যখন
আসিলেন অগ্রে লয়ে সুরভি-সুতায়
মহিষীর অনিমিষ বিশাল নয়ন
রাজারে গ্রাসিল চির উপবাসী প্রায়! ১৯

পথে নন্দিনীর পাছে ছিলা নররাজ,
অগ্রে আসি নিলা তারে সুদক্ষিণা সতী,
উভয়ের মাঝে গাভী করিল বিরাজ
দিন রাত্রি মাঝে সন্ধ্যা শোভেন যেমতি ¶। ২০

হাতেতে অক্ষত পাত্র সুদক্ষিণা সতী §
প্রদক্ষিণি নন্দিনীরে করিলা প্রণতি;

---

* সুবিধি—সদনুষ্ঠান। ইহা শ্রদ্ধার যোগে শোভা পায়।

† ময়ূর সমূহে ও ডোবা হইতে উত্থিত কৃষ্ণবর্ণ শূকর পালে যেন বন ভূমি কাল হইয়া উঠিল।

‡ স্থূলতা-পরিলক্ষিত গাভী ও রাজা উভয়ের গমনে অপূর্ব্ব শোভা হইল।

¶ রাজা ও রাণীর মধ্য গতা গাভী দিন ও রাত্রির মধ্যবর্ত্তী আরক্ত বর্ণ সন্ধ্যার ন্যায় শোভা পাইল।

§ অক্ষত-পাত্র, আতপ চাউলের পাত্র।

অর্চ্চিলেন গন্ধ মাল্যে ললাট তাহার
সুপ্রশস্ত যেন বাঞ্ছা সিদ্ধির-দুয়ার। * ২১

বৎস হেতু উৎকণ্ঠিতা সুরভি-সন্ততি,
তথাপি সুস্থিরে পূজা গ্রহিল আদরে;
হেরি সুখী জায়াপতি; ভক্তের প্রতি
মহতের প্রীতি-চিহ্ন আশু ফল ধরে। ২২

অরুন্ধতী-বশিষ্ঠের বন্দিয়া চরণ
সায়ং কার্য্য সমাপিলা দিলীপ সুমতি;
দোহ অবসানে ধেনু বসিল ধরায়,
সেবিলেন পুনঃ পরন্তপ নরপতি। ২৩

সমীপে রাখিয়া দীপ বলি উপহার
বসিলা দম্পতী পাছে সুরভি-সুতার;
নন্দিনী শুইলে পরে করিলা শয়ন
প্রভাতে উঠিলে গাভী উঠিলা দুজন। ২৪

এইরূপে মহাযশা কোশল-ঈশ্বর,
যাঁহার দানেতে পৃথ্বী দানতা-বিহীন,
পুত্র হেতু ধেনু-সেবা করিয়া দুষ্কর
যাপিলা জায়ার সহ তিন সপ্ত দিন। ২৫

রাজার ভক্তি পরীক্ষা।

পরীক্ষিতে অনুচর রাজার ভকতি
পশিল বশিষ্ঠ-ধেনু হিমাদ্রি গহ্বরে,
যথায় জাহ্নবা-স্রোত নিরমল অতি
সিক্ত করি বাল-তৃণে পড়িছে ঝর্ঝরে। ২৬

সিংহের আক্রমণ।

মনেও হিংসিবে কেবা সুরভি-সুতায়?
নিশ্চিন্তে গিরির শোভা হেরেন নৃপতি;

---

* নন্দিনীর দুই শৃঙ্গের মধ্যস্থ প্রশস্ত স্থান (কপাল) যেন মনোবাঞ্ছা সিদ্ধির আগমন পথ। তথায় গন্ধমাল্যাদি দিয়া অর্চ্চনা করাতে মনস্কামনা সিদ্ধ হইয়াছিল।

† রশ্মি (লাগাম) আকর্ষণে যেরূপ অশ্বের গতি ফিরায়, গাভীর চীৎকার সেই রূপ রাজার দৃষ্টি পর্ব্বত হইতে ফিরাইয়াছিল।

সহসা অলক্ষ্য ভাবে আসিয়া তথায়
ধরিল গাভীরে সিংহ বিকট-মূরতি! ২৭

গাভীর চীৎকার রাজা করিলা শ্রবণ
গুহাবদ্ধ প্রতিশব্দে অধিক গভীর;
সে শব্দ, রশ্মিতে যেন করি আকর্ষণ
ফিরাইল গিরি হ'তে আঁখি নৃপতির। ২৮

লোহিত ধেনুর পৃষ্ঠে হেরে নৃপবর
বসিছে প্রফুল্ল সিংহ, সিন্দূরে রঞ্জিত
পর্ব্বতের ধাতুময়ী অধিত্যকা'পর
শোভে যেন লোধ্র তরু কুসুমে ভূষিত। ২৯

অরিন্দম নররাজ মৃগেন্দ্র-গমন
মানি নিজ পরাভব, দীনের শরণ,
বধিতে সিংহের প্রাণ ক্রোধে বীরবর
চাহিলা তূণীর হ'তে উঠাইতে শর। ৩০

রাজার বাহু-প্রতিবন্ধ।

অমনি বাণের পুঙ্খে অঙ্গুলি রাজার
লাগিয়া রহিল হায়, তোলা নাহি যায়,
চিত্র পটে আঁকা স্থির চিত্রের আকার,
উজলিয়া বাণ-পক্ষ নখের প্রভায়! ৩১

বাহু-প্রতিবন্ধ হেতু মহাক্রোধ ভরে
অন্তরে নিজের তেজে জ্বলিলা নৃপতি,
মন্ত্রেতে রোধিত বীর্য্য ভুজঙ্গ যেমতি
অদূরে হিংসকে যবে দংশিতে না পারে। ৩২

কেশরি-বিক্রম বীর পৃথিবীর পতি
অদ্ভুত ব্যাপারে হেন বিস্মিত সুমতি;
অধিক বিস্ময়ে তাঁরে করিয়া মগন
ধেনু-পৃষ্ঠে বসি সিংহ কহিল বচন— ৩৩

সিংহের উক্তি।

"মহারাজ, বৃথা শ্রমে কেন হে যতন?
যদিও নিক্ষেপ অস্ত্র, আমাতে নিষ্ফল;

উপাড়ে সমূলে বৃক্ষ বেগে প্রভঞ্জন,
কিন্তু তা ভূধর-অঙ্গে সতত বিফল! ৩৪

"পবিত্রিয়া পৃষ্ঠ মম করি পদার্পণ
কৈলাস-ধবল বৃষে উঠেন শঙ্কর;
নিকুম্ভের মিত্র আমি শিবের কিঙ্কর
কুম্ভোদর নাম মম জানিবে, রাজন্। ৩৫

"ওই দেবদারু, অগ্রে দেখিছ যাহারে,
পুত্ররূপে উমানাথ করেন আদর,
পার্ব্বতীর হেম-কুম্ভ-স্তন-পয়ঃ-ধারে *
পুত্রবৎ পরিপুষ্ট যার কলেবর,— ৩৬

"কানন-করীর গণ্ড ঘর্ষণে যখন
ক্ষত হয়েছিল চারু বল্কল তাহার,
নিরখি কাঁদিলা উমা, কাঁদেন যেমন
অসুরের অস্ত্রে ক্ষত হইলে কুমার। † ৩৭

"সে অবধি বন্যকরী ত্রাসের কারণ ‡
সিংহ রূপে বসি আমি এ গিরি কন্দরে
মহেশের আদেশেতে, করি আক্রমণ
সমীপে পাইলে জীব, জীবিকার তরে। ৩৮

"আয়ুশেষ এ গাভীর, আহার সময়
সে হেতু প্রেরিলা তারে প্রভু দয়াময়;
শোণিত পারণা মোর হইবে প্রচুর,
আসিল রাহুর গ্রাসে চন্দ্রমা মধুর! § ৩৯

---

* পার্ব্বতী সোণার কলসে জল দিয়া এই দেবদারু বৃক্ষ বর্দ্ধিত করিয়াছেন। এই জন্ত তাহা পুত্রের ন্তায় স্নেহের পাত্র।

† অসুরের সহিত যুদ্ধে তাহাদের বাণের আঘাতে কার্ত্তিকেয়ের শরীর ক্ষত হইয়াছিল।

‡ বন্ত হস্তী তাড়াইবার জন্ত।

§ গ্রহণের সময়ে রাহু চন্দ্রকে গ্রাস করে। চন্দ্র অমৃত স্বরূপ।

"ক্ষান্ত হও, নররাজ, নাহি লাজ তায়,
দেখালে গুরুর প্রতি প্রচুর ভকতি ;
শস্ত্রেতে রক্ষিতে যাহা পারা নাহি যায়
তাহে ভঙ্গে হয় কবে বীরের অখ্যাতি ?" ৪০

সিংহের গর্ব্বিত বাক্য শুনিয়া নৃপতি
নিজ অপমান মনে না ভাবিলা আর—
ভবেশ-প্রভাবে অস্ত্র প্রতিহত তাঁর ;
বিরোধে শিবের সহ কাহার শকতি ? ৪১

রোষে যবে দেবরাজ শিবের উপরে
প্রহারিতে ছিলা বজ্র, দেব পশুপতি
চাহেন তাঁহার পানে, প্রতিমা যেমতি
নিস্পন্দ ছিলেন ইন্দ্র ভীম বজ্র করে ! *

তেমতি সিংহের প্রতি করিতে প্রহার
বিফল-যতন আজি মনুবংশপতি,
এই পরাভব মাত্র প্রথম তাঁহার ;
উত্তরিলা নররাজ মৃগরাজ প্রতি— ৪২

রাজার উক্তি।

"গতি-চেষ্টাহীন আমি, মৃগকুলেশ্বর,
হাসিতে ও পার শুনি আমার উত্তর ;
জীবের হৃদয়-গত ভাব সমুদয়
জান তুমি, তাই মোর বলিতে কি ভয় ? ৪৩

"স্থাবর জঙ্গম ব্যাপি নিখিল ধরায়
সৃষ্টি স্থিতি প্রলয়ের কারণ যে জন
মানি তাঁরে, উপেক্ষিবে হেন সাধ্য কার ?
কিন্তু মম আহিতাগ্নি গুরুর গো-ধন
সম্মুখে বিনষ্ট হয় দেখিয়া নয়নে
জীবন থাকিতে আমি সহিব কেমনে ? ৪৪

* ত্রিপুর ধ্বংস কালে দুর্গা বালকরূপধারী শিবকে কোলে লইয়া দেখিতে গিয়াছিলেন। বালকের রূপ দর্শনে হিংসা-পরবশ ইন্দ্র বজ্রের দ্বারা তাঁহাকে বিনাশ করিতে উদ্যত হওয়াতে হস্ত স্তম্ভিত হইয়াছিল। মহাভারত।

"কৃপা করি মোর দেহ করিয়া ভোজন
নিবার হে ক্ষুধা, ছাড় গো-ধন মুনির;
দিবা অবসানে মাতা আসিবে এখন
ভাবি তার শিশু বৎস হয়েছে অস্থির।" ৪৫

ঈষৎ হাসিল শুনি শিবের কিঙ্কর,
ছুটিল দন্তের প্রভা বিদ্যুতের প্রায়
কাটিয়া তিমির পুঞ্জ গিরির গুহায়,
হাসি সিংহ রাজা প্রতি করিল উত্তর— ৪৬

সিংহের উত্তর।

"একচ্ছত্র অধিপতি তুমি বসুধার,
নবীন যৌবন, বপূ রম্য অতিশয়,
অল্প হেতু বহু ত্যাগে বাসনা তোমার,
হিত-জ্ঞান-শূন্য তুমি হেন মনে লয়। ৪৭

"পর দুঃখে মজি যদি দাও নিজ প্রাণ
কৃপা-বশে, একা গাভী লভিবে জীবন;
জীবিত থাকিলে তুমি, জনক সমান
পালিবে বিপদ মাঝে সদা প্রজাগণ। ৪৮

"এক মাত্র ধেনুনাশে অনল সমান
রুষিবেন ঋষি, তাই পাইলে কি ভয়?
কোটি পয়স্বিনী ধেনু করিয়া প্রদান
শমিতে মুনির ক্রোধ পারিবে নিশ্চয়। ৪৯

"রাখ নিজ মহাবল দেহ তেজীয়ান্,
জীবিত থাকিলে সুখ ভুঞ্জিবে অপার;
কে না জানে রাজ্য-ভোগ ইন্দ্রত্ব সমান
যদিও এ মর্ত্ত্য লোকে বিষয় তাহার?" * ৫০

এ বলিয়া নীরবিল মৃগকুল-পতি;
গুহা-মুখে শৈল-রাজ করি প্রতিধ্বনি

---

* রাজত্ব ও ইন্দ্রত্ব প্রকৃত পক্ষে এক। রাজত্বের ভোগ মর্ত্ত্য-লোকে, ইন্দ্রত্বের ভোগ স্বর্গে, এইমাত্র প্রভেদ।

রাজারে কহিল যেন পুনঃ সে ভারতী
অদৃশ্যে, আবার তাহা শুনিলা নৃমণি। ৫১

সিংহ আক্রমণে ধেনু হইয়া কাতর
চাহিল সজল নেত্রে নৃপতির পানে,
দ্রবিল রাজার হৃদ; মেদিনী-ঈশ্বর
উত্তরিলা পুনঃ সিংহ-বাক্য অবসানে— ৫২

রাজার উত্তর।

"ক্ষত হ'তে ত্রাণ করে, ইহারি কারণ
মহান্ ক্ষত্রিয় নাম খ্যাত ত্রিভুবনে,
ইহার অন্যথা কাজ করে যেই জন
ধিক্ তার রাজভোগে, কলঙ্কী জীবনে। ৫৩

"অন্য পয়স্বিনী ধেনু করিয়া প্রদান
নিবারে মুনির ক্রোধ হেন সাধ্য কার?
এ গাভী সুরভি-সুতা সুরভি সমান,
শিবের প্রভাবে তুমি করিলে প্রহার। ৫৪

"তব গ্রাস হ'তে তারে করিতে মোচন
নিজ দেহ সমর্পণ উচিত আমার,
তবে ত হইবে তব শোণিত-পারণ,
বশিষ্ঠের হোম-ধেনু পাইবে নিস্তার। ৫৫

"তুমিও প্রভুর আজ্ঞা পালিছ, সুধীর,
রক্ষিছ এ দেবদারু পরম যতনে;
প্রভুর সম্মুখে ভৃত্য দাঁড়াবে কেমনে
নাশি তাঁর ধন, নিজে অক্ষত-শরীর? ৫৬

"আমারে বধিতে যদি মনে নাহি লয়
যশঃ রূপ দেহে মোর হও হে সদয়; *
নশ্বর ভৌতিক দেহে মমতা কখন
নাহি মম, এই দেহ কর হে ভোজন। ৫৭

---

* আমার যশোরূপ অনশ্বর শরীর রক্ষা কর। মাংসপিণ্ড স্বরূপ ক্ষণ-বিধ্বংসী দেহ নাশে আমার ক্ষতি বৃদ্ধি নাই।

"আলাপ হইতে হয় বন্ধুতা স্থাপন *
বনান্তে মিলনে সখ্য আমা দোঁহাকার—
বন্ধু তুমি, অনুরোধ সহজে আমার
কেমনে হে শিবচর করিবে হেলন?" ৫৮

রাজার আত্মসমর্পণ। 'তথাস্তু' বলিল সিংহ, অমনি তখন
মুক্ত হৈল রাজ-বাহু; সাধু নৃপবর
ত্যজি অস্ত্র কেশরীরে করিলা অর্পণ
মাংস পিণ্ড সম জ্ঞানে নিজ কলেবর। ৫৯

কেশরীর ভয়ঙ্কর গ্রাস-প্রতীক্ষায়
অধোমুখে রহিলেন বসুধা-ঈশ্বর,
কি হ'ল! অপ্সরাগণ বরিষার প্রায়
করিল কুসুমবৃষ্টি রাজার উপর! ৬০

নন্দিনীর মায়াত্যাগ। "উঠ বৎস" শুনি এই অমৃত বচন
উঠিয়া দেখিলা রাজা সম্মুখে তাঁহার
রয়েছে সুরভি-সুতা জননী যেমন,
ঝরিতেছে উষ্ণ পয়ঃ, নাহি সিংহ আর! ৬১

আশ্চর্য্য দেখিয়া রাজা বিস্মিত অন্তর;
সম্ভাষি তাঁহারে ধেনু বলিল তখন—
নন্দিনীর উক্তি। "পরীক্ষিতে ভক্তি তব, সাধু নৃপবর,
এইরূপ মায়া আমি করিনু সৃজন;
কি ছার অপর হিংস্র, কালান্তক যম
মুনির প্রভাবে মোরে মারিতে অক্ষম। ৬২

"গুরুভক্তি হেরি আর দয়া মম প্রতি
পাইনু পীরিতি; বর মাগ, নরপতি।
পয়ঃ দান করি আমি; তেমতি আবার
মানব অভীষ্ট লভে প্রসাদে আমার।" ৬৩

---

* এই জন্য বন্ধুতাকে সাপ্তপদীন বলা যায়। সজ্জনের মধ্যে সাতটী মাত্র বাক্যালাপে বন্ধুত্ব জন্মে।

বরপ্রদান। কৃতাঞ্জলি হ'য়ে তবে পৃথিবী-ঈশ্বর
সুদক্ষিণা-গর্ভে নিজ মাগে পুত্র বর,
যে সুতের নামে বংশ হইবে উজ্জ্বল
ঘোষিবে অনন্ত কীর্ত্তি অবনী-মণ্ডল। ৬৪

'তথাস্তু' বলিয়া ধেনু কৈল অঙ্গীকার;
পুত্রার্থী রাজার প্রতি কহিল তখন—
"পত্র পুটে দুগ্ধ মোর করিয়া দোহন
পান কর, নররাজ, চিন্তা নাহি আর।" ৬৫

"অগ্রে তব পয়ঃ বৎস করিবে ভোজন,
পরে তাহে হোম বিধি হবে সমাপন;
গুরু আজ্ঞা নিয়ে তবে শুন গো জননি
ষষ্ঠ ভাগ কর* সম ভুঞ্জিব আপনি"— ৬৬

এ রূপ কহিলা যদি ধরণী-ঈশ্বর
লভিল সুরভি-সুতা পরম পীরিতি;
আশ্রমে চলিল ছাড়ি হিমাদ্রি-গহ্বর,
অশ্রমে পশ্চাতে তার চলিলা নৃপতি। ৬৭

রাজমুখে হর্ষ চিহ্ন হেরি তপোধন
জানিলা বাসনা তাঁর হয়েছে পূরণ;
গুরুরে কহিলা রাজা পুনরুক্তি প্রায় †
শুভ বার্ত্তা, পরে তাহা কহিলা প্রিয়ায়। ৬৮

বৎসের পানান্তে দুগ্ধে হোম অনুষ্ঠান
হ'ল যবে, গুরু আজ্ঞা লইয়া ভূপতি
তৃষ্ণায় আকুল হ'য়ে করিলেন পান
মূর্ত্তিমান্ যশোরূপ পয়ঃ শুভ্র অতি। ‡ ৬৯

---

* রাজার প্রাপ্য কর দ্রব্যাদির ষষ্ঠ ভাগ। বাছুরের পান ও হোমাদি কার্য্য সম্পন্ন হওয়ার পর যে দুগ্ধ থাকিবে তাহাই তিনি রাজ-প্রাপ্য রাজস্বের ন্যায় ভোগ করিতে পারেন।

† রাজার বরপ্রাপ্তি বশিষ্ঠ তাঁহার মুখদৃষ্টে জানিয়াছেন। অতএব তাহা মুখে বলা পুনরুক্তি প্রায়।

‡ সংস্কৃত কবিরা যশ কে শুভ্র ও নির্ম্মল বলিয়া বর্ণনা করিয়াছেন। নন্দিনীর দুগ্ধ যেন যশঃ স্বরূপ।

পর দিন সমাপিয়া গো-ব্রত-পারণা
চলিলা দিলীপ রাজা নিজ রাজধানী;
হৃষ্টমনে পতি সনে যান সুদক্ষিণা,
করাইলা শুভ যাত্রা বশিষ্ঠ আপনি। ৭০

প্রদক্ষিণি হুত অগ্নি, নমি তার পরে
অরুন্ধতী-বশিষ্ঠের চরণ-কমল,
প্রদক্ষিণ করি রাজা সবৎসা গাভীরে
চলিলা মঙ্গলাচারে লভি নব বল। * ৭১

চলিল সুচারু রথ রবে মনোহর,
তদুপরি প্রিয়া সহ কোশলের পতি,
ভূতলে না লাগে চক্র বেগে দ্রুততর,
পূর্ণ রাজ-মনোরথ সম যেন গতি। ৭২

দীর্ঘ প্রবাসের পরে আইলা রাজন্
পুত্র-হেতু ব্রতাচারে কৃশ-কলেবর,
নবোদিত কৃশকায় যেন শশধর;
হেরে তাঁরে প্রজাগণ অতৃপ্ত-নয়ন। ৭৩

পশিলা কোশল-রাজ নিজ রাজপুরে
বৈজয়ন্তধামে যথা সহস্র-লোচন;
মহানন্দে পূজে তাঁরে পুরবাসিগণ;
উড়িছে পতাকা রাজি প্রতি গৃহচূড়ে।
বাসুকির সম বল ভুজে আপনার
পুনঃ লইলেন রাজা পৃথিবীর ভার। ৭৪

অত্রির নয়ন হ'তে ঝরিল যখন †
চন্দ্ররূপে শীত বারি উজলি অম্বর

---

* মঙ্গলাচার কার্য্যে বল ও উৎসাহ বর্দ্ধিত হয়।

† অত্রি মুনির নেত্র হইতে চন্দ্রের উৎপত্তি, যথা হরিবংশে—
নেত্রাভ্যাং বারি সুস্রাব দশধা দ্যোতয়দ্দিশঃ।
তদ্গর্ভবিধিনা হৃষ্টা দিশো দেব্যো দধুস্তদা।

ধরিল সে প্রভা নভঃ, দেব হুতাশন
নিক্ষেপিলা রুদ্রতেজ যবে তীব্রতর
ধরিলা সে তেজ গঙ্গা কুমার-প্রসূতি *—
দিলীপের অঙ্কলক্ষ্মী সুদক্ষিণা সতী
সূর্য্যবংশ বৃদ্ধি হেতু ধরিলা তেমন
লোকপাল-তেজঃপূর্ণ গর্ভ সুলক্ষণ। † ৭৫

ইতি কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে নন্দিনী-
বর প্রদান নামক দ্বিতীয় সর্গ।

---

সমেত্য ধারয়ামাসুর্ন চ তা সমশক্নুবন্।
স তাভ্যঃ সহসৈবাথ দিগ্‌ভ্যো গর্ভঃ প্রভান্বিতঃ।
পপাত ভাসয়ন্ লোকান্ শীতাংশুঃ সর্ব্বভাবনঃ॥"

* পর্ব্বতকন্যা গঙ্গার গর্ভে অগ্নি কর্ত্তৃক নিক্ষিপ্ত তেজে কার্ত্তিকেয়ের জন্ম হইয়াছিল। রামায়ণ।

† অষ্ট লোকপালের তেজে রাজার উৎপত্তি—"অষ্টানাং লোকপালানাং বপুর্ধারয়তে নৃপঃ" মনু। ১ম সর্গের ১৪ শ্লোক ও তৃতীয় সর্গের ১১ সংখ্যক শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

# তৃতীয় সর্গ।

পূরিল রাজার আশা ; গর্ভের লক্ষণ
প্রকাশিল মহিষীর চারু কলেবরে
আমোদি কৌমুদী প্রায় সখীর নয়ন, *
সূর্য্যবংশ-বৃদ্ধি-আশা সবার অন্তরে। ১

রাণীর গর্ভ।

মহিষীর মুখ-শশী হইল মলিন,
অল্প ভূষা কৃশ দেহে বহিলা সুন্দরী,
হয় যবে উষামুখে শশী প্রভাহীন
বিরল নক্ষত্রে যথা শোভেন শর্ব্বরী † ! ২

দগ্ধ মৃত্তিকার ঘ্রাণ রাণীর বদনে
তৃপ্তি না লভেন রাজা আঘ্রাণি গোপনে ;
মিটে কি করীর তৃষ্ণা, গ্রীষ্ম অবসানে
নবাম্বু বর্ষণে সিক্ত জলাশয় ঘ্রাণে ‡ ? ৩

দিগন্তবিজয়ী হয়ে তনয় আপন
ভুঞ্জিবে বসুধা, স্বর্গে বাসব যেমন,
তাই ত্যজি অন্য দ্রব্য সুদক্ষিণা সতী
আগে কি মৃত্তিকা ভোগে প্রকাশিলা প্রীতি § ? ৪

প্রিয়ার সখীরে রাজা সুধেন আদরে
"কোন্ দ্রব্য বাঞ্ছা করে কোশল-ঈশ্বরী ?
কহ মোরে সখীগণ ; লজ্জায় সুন্দরী
প্রকাশি মনের কথা না কহে আমারে।" ৫

---

* গর্ভচিহ্ন সমূহ জ্যোৎস্নার ন্যায় সখীগণের নয়নানন্দপ্রদ হইয়াছিল।

† গর্ভাবস্থায় মুখ পাণ্ডুবর্ণ হইয়াছিল। কৃশতা বশতঃ রাজ্ঞী সমগ্র অলঙ্কার ধারণে অক্ষমা। রাত্রি প্রভাতপ্রায় হইলে চন্দ্রের প্রভা হ্রাস হয় ও অল্পমাত্র নক্ষত্র দৃষ্টি গোচর হইতে থাকে। রাণীর এবম্ভূত মুখের সহিত চন্দ্রের ও অলঙ্কারের সহিত নক্ষত্রের তুলনা।

‡ বর্ষার প্রারম্ভে নূতন বারি বর্ষণে জলাশয় হইতে একপ্রকার সুঘ্রাণ উঠে। তাহা হস্তীর পক্ষে অতি সুখপ্রদ। রাণীর মুখে পোড়া মাটির ঘ্রাণ রাজার পক্ষে তদ্রূপ।

§ পোড়া মাটি ভক্ষণ গর্ভিণীর দোহদ বিধায় কবি এরূপ উৎপ্রেক্ষা করিতেছেন।

দোহদের বাঞ্ছা মনে হইলে সঞ্চার, *
যে দ্রব্য চাহিলা দেবী পাইলা তখন ;
অজেয় কোদণ্ডধারী বীর পতি যাঁর
স্বর্গেও অপ্রাপ্য তাঁর কি ছিল এমন ? ৬

দোহদ অরুচি ক্রমে পাইল বিলয়,
বর্দ্ধিত শরীরে শোভা ধরিলেন সতী,
হিমান্তে ঝরিলে পুরাতন পত্রচয়
নবীন পল্লবে শোভে লতিকা যেমতি †। ৭

কত দিনে মহিষীর চারু পয়োধর
হইল সুনীল-মুখ নিতান্ত পীবর,
হেরি তাহা পায় লাজ সরোজ-মুকুল
বিরাজে উপরে যার নীল অলিকুল। ৮

বসুধার গর্ভে যথা উজ্জ্বল রতন,
শমীর অন্তরে যথা রহে হুতাশন, ‡
সরস্বতী তটিনীর দেহে বালিময়
স্ফটিক বিমল জল অলক্ষিত রয়, §—
তেমতি রাণীর গর্ভে সূর্য্যবংশপতি
উদিত অরুণ রূপে, জানিলা নৃপতি ¶। ৯

প্রেয়সীর প্রতি তাঁর প্রণয় অতুল,
অর্জ্জিলা দিগন্ত-ব্যাপী সম্পদ বিপুল,
তারি অনুরূপ রাজা সমুন্নত মনে
পুংসবন আদি ক্রিয়া সাধিলা যতনে। ১০

---

* দোহদ—গর্ভিণীর লালসা।

† গর্ভাবস্থায় অরুচিবশতঃ শরীর প্রথমে কৃশ হয়। পরে তাহা স্থূল হইতে থাকে। পুরাতন পত্র ঝরিয়া গেলে নূতন পত্র সমূহে লতা পরিপুষ্ট ভাব ধারণ করে।

‡ শমীবৃক্ষে অগ্নি থাকে—"শমীগর্ভাদগ্নিং জনয়তি।"

§ সরস্বতী নদী দেখিতে বালুময়, তদ্‌গর্ভে জল থাকে।

¶ শিশু সূর্য্যপ্রায় সন্তান রাণীর গর্ভে নিহিত।

দেখিতেন সুখে রাজা গিয়া অন্তঃপুরে,
লোকপাল-তেজপুঞ্জ-পূর্ণ গর্ভ ভরে *
ক্লেশে উঠিতেন রাণী হেরিয়া তাঁহারে
ছল ছল দু নয়ন, কৃতাঞ্জলি করে। ১১

দশম মাসেতে বাল্য-চিকিৎসকগণ
গর্ভের পোষণ বিধি কৈল সমাপন ;
আসন্ন-প্রসবা এবে শোভিলা ললনা
যেন মেঘে নভস্থলী আসন্ন-বর্ষণা †। ১২

রূপে গুণে শচী সমা সুদক্ষিণা সতী
প্রসবিলা শুভক্ষণে সুভগ তনয়,
রঘুর জন্ম। ত্রিসাধনা শক্তি যথা প্রসবে অক্ষয় ‡
অর্থ রাশি ; পঞ্চ গ্রহ সমুজ্জ্বল অতি
রবির বিহনে উর্দ্ধে হইল উদয়,
সূচিয়া সম্পদ আর ঐশ্বর্য্য বিজয় §। ১৩

সুপ্রসন্ন দশ দিশ ; বহিল পবন
মনোহর ; গ্রহিলেন হোম বৈশ্বানর
অনুকূল শিখা-চয় করি প্রসারণ ;
আনন্দে পূরিল যেন বিশ্ব চরাচর—
মর্ত্ত্যলোকে হেন দিব্য শিশুর উদয়
বিশ্বের মঙ্গল হেতু নাহিক সংশয়। ১৪

ভাসিল সূতিকাগার শিশুর প্রভায়,
চৌদিকে ছাইল তেজ প্রসূতি-শয্যায় ;

---

* অষ্ট লোক পালের তেজে রাজার উৎপত্তি। ১ম সর্গ ১৪ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

† ধাত্রী বিদ্যায় ও শিশু-চিকিৎসায় নিপুণ ভিষকগণ কর্ত্তৃক প্রসব কালোচিত কার্য্য সম্পন্ন হইয়াছিল। তজ্জনিত বিজয় আদি ফল অব্যর্থ, এ স্থলে বর্ষণোন্মুখী নভস্থলীর সহিত প্রসবোন্মুখী রাজ্ঞীর উপমা অতি সুন্দর।

‡ শক্তি ত্রিবিধা যথা ;—"শক্তয় স্তিস্রঃ প্রভাবোৎসাহ-মন্ত্রজাঃ।"

§ সূর্য্য হইতে দূরবর্ত্তী স্থানে ৫টী গ্রহ তুঙ্গ হওয়াতে রঘুর ভাগ্য সম্পদ সূচিত হইয়াছিল।

নিশীথ-প্রদীপ তাহে হইল মলিন
চিত্রের লিখিত শিখা সম তেজোহীন *। ১৫

পুত্রের জনম বার্ত্তা অমৃত সমান
শুনিয়া বিহ্বল সুখে বসুধা-ঈশ্বর,
যা চাহিল বার্ত্তাবহ করিলা প্রদান
বিনা শশিপ্রভ ছত্র, উভয় চামর †। ১৬

অচপল ইন্দীবর-নিভ দু নয়নে
পুত্রের সুচন্দ্র মুখ হেরিলা রাজন্,
অপার আনন্দ তাঁর না ধরে অন্তরে,
যথা যবে পূর্ণিমার বিধু দরশনে
সুখের বিহ্বলে সিন্ধু হয় নিমগন,
দুর্দ্দম সলিলোচ্ছ্বাস উছলিয়া পড়ে ‡। ১৭

আসিলা আশ্রম হ'তে মহা তপোধন
সূর্য্যকুল পুরোহিত; কৈলা সমাপন
যথাকালে জাতকর্ম্ম; দিলীপ-তনয়
লভিল অধিক তাহে শোভা তেজোময়;
খনিতে জনমে মণি মলিন বরণ
শাণের পরশে তেজ করে হে ধারণ §। ১৮

বাজিল মঙ্গল বাদ্য সুমধুর রোলে
নাচিল নর্ত্তকীবৃন্দ, আনন্দ হিল্লোলে
মাতাইয়া রাজপুরী; অমর নগরে
দুন্দুভি মঙ্গলোৎসব ঘোষিল অম্বরে। ১৯

---

* শিশুর তেজোরাশিতে প্রদীপ চিত্রপটে অঙ্কিত অগ্নিশিখার ন্যায় নিস্তেজ দৃষ্ট হইল।

† ছত্র ও চামরদ্বয় রাজচিহ্ন বিধায় দানের বিষয়ীভূত নহে।

‡ সমুদ্র-মন্থনে উৎপত্তি লাভ করাতে চন্দ্র সমুদ্রের অপত্যস্বরূপ। চন্দ্রোদয়ে সমুদ্র স্ফীত হয়। তাহাতে জোয়ার হইয়া থাকে।

§ শাণে ঘর্ষিত হইলে রত্নাদি অধিকতর উজ্জল হয়। জাতকর্ম্মাদি সংস্কারে শিশু অধিক শোভা লাভ করিল।

পুত্র-লাভ হেতু সুখে কোশলের পতি
দিবেন মুকতি কারে? রাজ-কারাগার *
বন্দি-শূন্য ছিল আহা! সাধিলা সুমতি
পিতৃঋণ কারা হ'তে মুক্তি আপনার †। ২০

লঙ্ঘিবে শাস্ত্রের পার দিলীপ-সন্ততি
লঙ্ঘিবে শত্রুর যশ সমরে দুর্জ্জয়;
তেঁই তাঁর রঘু নাম রাখিলা ভূপতি
লঙ্ঘনার্থে লঘু পদ, রঘু পরিচয় ‡। ২১

দিনে দিনে সুত প্রতি রাজার যতন,
পিতৃ-স্নেহে শিশু-দেহ বাড়ে মনোহর—
পশে যবে সৌর প্রভা অন্তরে আপন
কলাক্রমে বাড়ে যথা বাল শশধর §। ২২

কুমারের জন্মে যথা উমা-ত্রিলোচন,
জয়ন্তের জন্মে যথা শচী-পুরন্দর,
রঘুর জনমে তথা কোশল-ঈশ্বর
সুদক্ষিণা সহ সুখ-সাগরে মগন। ২৩

রাজ দম্পতীর সেই প্রণয় মধুর
সম্মিলিত যাহে আহা দোঁহার হৃদয়

---

* দিলীপের সুশাসনে কারাগার কয়েদি শূন্য। রাজপুত্রের জন্মাদি শুভ ঘটনায় কয়েদী মুক্ত করার প্রথা ছিল।

† পুত্রলাভে দিলীপ পিতৃ ঋণ হইতে মুক্ত হইলেন। ১ম শ্লোকের ৭১ শ্লোক দ্রষ্টব্য।

‡ লঘুশব্দের "ল" "র"য়ে পরিবর্ত্তিত হইয়া রঘু পদ সিদ্ধ হইয়াছে।

§ সূর্য্য হইতে তেজঃপ্রাপ্ত হইয়া চন্দ্রের জ্যোৎস্না ও কলার বৃদ্ধি হয়। সৌর কিরণের সহিত পিতৃ-স্নেহের উপমা অতি মনোহারিণী। বরাহ সংহিতা বচন যথা—"সলিলময়ে শশিনি রবেদীধিতয়ো মূর্চ্ছিতাস্তমো নৈশং। ক্ষপয়ন্তি দর্পণোদর-নিহিতা ইব মন্দিরস্যান্তঃ"।

বিভাগিল সুত প্রতি ; তথাপি প্রণয়
বাড়িল উভয় মাঝে হইয়া প্রচুর ;
চক্রবাক মিথুনের অখণ্ড প্রণয়
করিয়াছে দম্পতীর জীবন আশ্রয়। ২৪

ধাত্রী-মুখে শুনি কথা দিলীপ-নন্দন
কহিছে অমিয় মাখা বচন রুচির,
অঙ্গুলি ধরিয়া তার করিছে গমন,
ধাত্রী শিক্ষা মতে পুনঃ নত করি শির
করিছে প্রণাম শিশু হেরি গুরুজন,
পিতার আনন্দ তাহে করিয়া বর্দ্ধন। ২৫

তনয়ে লইয়া কোলে অঙ্গের পরশে
সুচিরে অপূর্ব্ব সুখ লভিলা রাজন্,
নেত্র-প্রান্ত নিমীলিত হইল হরষে
শরীরে হইল যেন অমৃত সেচন! ২৬

রঘু হ'তে হবে নিজ বংশের স্থাপন
জানিলা ধার্ম্মিকবর দিলীপ নৃপতি,
ব্রহ্মার রচিত বিশ্ব স্থাপিলা যেমতি
সত্ত্বগুণে অবতীর্ণ দেব নারায়ণ *। ২৭

যথাকালে চূড়াকার্য্য হইল সাধন,
শোভিল শিশুর শিরে চল শিখাচয় ;
অমাত্য-পুত্রের সহ রাজার নন্দন
আরম্ভিলা বর্ণ শিক্ষা শৈশব সময় ;
বর্ণ জ্ঞান লভি রঘু ভাষা শিক্ষা করে
নদী মুখ লভি যেন পশিলা সাগরে †। ২৮

---

* বিষ্ণু সত্ত্বগুণে বিশ্বের স্থিতি হেতু। ব্রহ্মা রজো গুণে সৃষ্টিকর্ত্তা। দিলীপের বংশ রঘু হইতে স্থিতি অর্থাৎ প্রতিষ্ঠা লাভ করিয়াছিল।

† বর্ণমালা অবলম্বনে ভাষাজ্ঞান লাভ হয়, নদী-মুখের দ্বারা যে রূপ সমুদ্রে প্রবেশ করা যায়।

উপনয়নের পরে রাজার নন্দন
শিখিলা নিখিল শাস্ত্র গুরুর সদন;
সফল গুরুর শিক্ষা হেন ছাত্রবর্গে,
সুপাত্রে করিলে যত্ন আশু ফল ধরে। ২৯

সুতীক্ষ্ণ বুদ্ধির বলে দিলীপ-সন্ততি
অতিক্রমে চারি বিদ্যা সমুদ্র সমান,
পবন-বিজয়ী অশ্বে তপন যেমতি
অতিক্রমি চারিদিক্ করেন প্রয়াণ *। ৩০

পরি কৃষ্ণসার-চর্ম্ম পিতার সদন
সমস্ত অস্ত্রের শিক্ষা লভিলা কুমার;
একচ্ছত্র পৃথিবীর দিলীপ রাজন্,
ধনুর্ব্বেদে হেন শিক্ষা আছে আর কার? ৩১

বিগত শৈশব ভাব, আসিল যৌবন—
গাম্ভীর্য্যে রঘুর বপু শোভার আধার,
লভিল গজেন্দ্র-ভাব করভ যেমন,
গো-বৎস ধরিল যেন বৃষভ আকার †। ৩২

দ্বাবিংশে গো-দান ক্রিয়া করি সমাপন ‡
রঘুর বিবাহ দিলা দিলীপ রাজন্;
শোভিল রঘুর বামে নরেন্দ্র-নন্দিনী
চন্দ্রমার পাশে যথা শোভিল রোহিণী। ৩৩

যুগ সম দীর্ঘবাহু ধরেন কুমার
সুবিশাল স্কন্ধ গ্রীবা, বিপুল শরীর;

---

* আন্বীক্ষিকী, ত্রয়ী, বার্ত্তা ও দণ্ডনীতি এই চারি বিদ্যার সহিত চারি সমুদ্র ও চারি দিকের তুলনা। বুদ্ধির সহিত সূর্য্যাশ্বের উপমা।

† করভ—হস্তি শাবক।

গো-বৎস—বাছুর।

‡ গোদান—দ্বাবিংশ বর্ষে ক্ষত্রিয় বর্ণের কেশ কর্ত্তন সংস্কার বিশেষ। তৎপরে বিবাহ সম্পাদিত হইত।

জনকে জিনিয়া বপুঃ বর্দ্ধিত তাঁহার,
তথাপি পিতার কাছে সদা নম্র-শির। ৩৪

বিনম্র বিনীত শান্ত হেরি পুত্রবরে
রঘুর যৌবরাজ্য। যুবরাজ পদে তাঁরে বরিলা নৃপতি;
বহুকাল একা রাজ্য শাসিয়া সুমতি
লাঘবিলা সেই ভার এত দিন পরে। ৩৫

ক্রমে এবে রাজলক্ষ্মী গুণ-বিলাসিনী
যুবরাজ রঘু বীরে করিছে আশ্রয়
রাজার সকাশ হ'তে, কমল-বাসিনী
যান যথা নবপদ্মে নব মধুময় *। ৩৬

রঘুর সহায়ে তেজ বাড়িল রাজার,
মেঘের অন্তরে যথা প্রখর ভাস্কর, †
মদের উদয়ে হস্তী যেমতি দুর্ব্বার,
বায়ুর সাহায্যে অগ্নি যথা খরতর। ৩৭

ঊনশত অশ্বমেধ কোশল-ঈশ্বর,
বিনা বাধা করিলেন ক্রমে সমাপন;
রক্ষিলা যজ্ঞের অশ্ব রঘু বীরবর
ধরি ধনু, সঙ্গে বহু রাজার নন্দন। ৩৮

অতঃপর শততম যজ্ঞের কারণ
ইন্দ্র কর্ত্তৃক যজ্ঞাশ্ব হরণ। ছাড়িলা হোমের ঘোড়া অনিবার গতি;
পাছে পাছে রক্ষিগণ; ত্রিদশের পতি
অদৃশ্যে আসিয়া অশ্ব করিলা হরণ। ৩৯

---

* রঘু যৌবরাজ্যে অভিষিক্ত হইলে পর আংশিক রাজশ্রী ধারণ করিলেন। রাজলক্ষ্মী আপন মূল আশ্রয় রাজা হইতে যেন যুবরাজের দিকে অগ্রসর হইতেছেন। যে রূপ রমা নিজের অধিষ্ঠিত পুরাতন পদ্ম হইতে নব বিকশিত পদ্মে গমন করেন।

† মেঘান্তরিত রৌদ্র অতি দুঃসহনীয়।

সহসা হারায়ে অশ্ব রাজ সেনাগণ
বিষাদে বিস্ময়ে যেন হইল স্তম্ভিত;
কামগা সুরভি-সুতা অমনি তখন
নিজের প্রভাবে তথা আসি উপস্থিত। ৪০

পবিত্র গাভীর মূত্র দিলীপ-নন্দন
মাখিলা আপন নেত্রে, সুজন-পূজিত;
দিব্য চক্ষু লভি তাহে করিলা দর্শন
মানবের পক্ষে যাহা ইন্দ্রিয়-অতীত। ৪১

দেখিলা তখন রঘু,—দেব পুরন্দর
ধাবিত পূরব পানে লয়ে অশ্ববর,
রথের রশ্মিতে বাঁধি সারথি তাঁহার
দমিছে অশ্বের তেজ, চাপল্য অপার। ৪২

ইন্দ্রের নিমেষ-হীন সহস্র নয়ন
হরিত রথের অশ্ব, করি বিলোকন
চিনিলা বাসবে রঘু; সুগভীর স্বরে
বিদারি গগন যেন নিবারিলা তাঁরে। ৪৩

ইন্দ্রের প্রতি রঘুর উক্তি।

"যজ্ঞের প্রথমে পূজা, ত্রিদশ-ঈশ্বর,
পাও তুমি, এই কথা জগতে প্রচার;
অজস্র যাগেতে রত জনক আমার,
কেন তাঁর যজ্ঞ নাশে তুমি ই তৎপর? ৪৪

"ত্রিলোক-পালক তুমি, দমিবে আপনি
দিব্য চক্ষে হেরি যজ্ঞ-বিদ্বেষী দুর্জ্জন,
তুমি যদি নাশ যজ্ঞ, সুরকুলমণি,
কোথা রবে যাগ যজ্ঞ ভজন পূজন? ৪৫

"যজ্ঞের প্রধান অঙ্গ এই তুরঙ্গম
দেহ ছাড়ি, দেবরাজ, নিবেদন মম;
দেখায় বেদের পথ যেই মহাজন
পাপের পঙ্কিল পথে না চলে কখন।" ৪৬

রঘুর সতেজ বাক্য করিয়া শ্রবণ
বিস্ময় মানিলা মনে ত্রিদশ-ঈশ্বর,
নিবারিলা নিজ স্বপ্ন; বাসব তখন
বারিদ-গম্ভীর স্বরে করিলা উত্তর— ৪৭

ইন্দ্রের উক্তি।

"যা বলিলে সত্য বটে, ক্ষত্রিয়-কুমার;
নিজ যশ রক্ষিবারে সবার প্রয়াস,
যে অশেষ যশ মম জগতে প্রকাশ
যজ্ঞেতে খণ্ডিতে চাহে জনক তোমার। ৪৮

"বেদের বচনে হরি 'পুরুষ-উত্তম'
'মহেশ্বর' নাম একা ধরেন শঙ্কর,
'শতক্রতু' নাম আমি ধরি অনুপম,
কভু এই নাম ত্রয় না পায় অপর। ৪৯

"এই হেতু হরিয়াছি আমি অশ্ববরে;
বিফল প্রয়াস তব, যাও ফিরে ঘরে;
কেন হে আমার হাতে হারাইবে প্রাণ
কপিলের কোপে যথা সগর-সন্তান * ?" ৫০

হাসি উত্তরিলা রঘু নির্ভয় অন্তর

রঘুর উত্তর।

"এ প্রতিজ্ঞা যদি তব, দেব পুরন্দর,
ধর অস্ত্র, দেহ রণ; না জিনি রঘুরে
নারিবে রাখিতে ঘোড়া কহিনু তোমারে।" ৫১

এ বলিয়া ঊর্দ্ধে রঘু চাহি ইন্দ্র পানে
কোদণ্ডে যুড়িলা শর, আলীঢ়ে সত্বর †
দাঁড়াইয়া বীরদর্পে; দীর্ঘ কলেবর
শোভিল আকারে জিনি পিনাকী ঈশানে। ৫২

* পূর্ব্বকালে ইন্দ্র সগর রাজার যজ্ঞাশ্ব হরণ করিয়া কপিল মুনির আশ্রমে বাঁধিয়া রাখিয়াছিলেন। সগরের ৬০ সহস্র পুত্র অশ্বের অন্বেষণে তথায় যাইয়া কপিলের কোপে ভস্মীভূত হইয়াছিলেন। ১৩শ সর্গের ৩ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

† আলীঢ়—দক্ষিণ পদ সম্মুখে প্রসারিত ও বাম পদ পশ্চাতে আকুঞ্চিত করিয়া ধন্বীদিগের দণ্ডায়মান হওয়ার ভাব।

কুপিলা মঘবা শূর রঘুর বচনে,
রঘু ও ইন্দ্রের যুদ্ধ। স্বর্ণময় বাণাঘাতে ব্যথিত হৃদয়,
বর্ষিলা অমোঘ শর ভীম শরাসনে,
মুহূর্ত্ত শোভিল যাহে নব মেঘচয়। ৫৩

ভীম অসুরের রক্ত সদা করি পান
প্রমত্ত ইন্দ্রের শর, প্রথমে এ বার
রঘুবক্ষে পশি যেন হরষে অপার
ভুঞ্জিল মানুষ-রক্ত অমৃত সমান। ৫৪

নিজ নামাঙ্কিত বাণে দিলীপ-কুমার
বিধিঁলা ইন্দ্রের ভুজ, যে ভুজে যতনে
রচিলা পত্রক শচী, অঙ্গুলি যাহার †
হ'য়েছে কর্কশ সুর-গজ-আস্ফালনে ‡। ৫৫

রঘুর ময়ূর-পুঙ্খ বাণ খরশাণ
ইন্দ্রের অশনি ধ্বজ করিল ছেদন,—
সুরশ্রীর কেশ যেন হইল কর্ত্তন, §
অপমানে ক্রোধে ইন্দ্র অনল সমান। ৫৬

বাধিল তুমুল রণ রঘু পুরন্দরে,
অধে উর্দ্ধে শরজাল ছুটিছে সঘন,
সপক্ষ ভুজঙ্গ যেন ছাইল গগন,
দেবসেনা রঘুসেনা স্তম্ভিত অদূরে! ৫৭

নারিলা দমিতে ইন্দ্র বাণ বরিষণে
দুঃসহ রঘুর তেজ, তেজী ইন্দ্র-বলে ; ¶

---

* মঘবা—ইন্দ্র।

† পত্রক—চন্দনাদি দ্বারা মুখ ও ভুজ ইত্যাদিতে তিলক বা পত্র রচনা।

‡ নিত্য ঐরাবত হস্তীর চলন-জনিত বেগস্পর্শে ইন্দ্রের হস্ত কর্কশতা ধারণ করিয়াছে।

§ ইন্দ্রের বজ্রধ্বজ ছিন্ন হওয়া দেবতাদিগের জয়লক্ষ্মীর কেশচ্ছেদন সদৃশ।

¶ ইন্দ্র আদি লোকপালের তেজে রাজার জন্ম হয়। ১ম সর্গ ১৪ শ্লোক।

মেঘ হ'তে বিনির্গত বিদ্যুৎ অনলে
নিবাতে না পারে মেঘ সহস্র বর্ষণে *। ৫৮

হরিচন্দনেতে লিপ্ত দেবরাজ-করে
স্বনিছে ধনুর গুণ গভীর গর্জ্জনে,
গরজে ভীষণ সিন্ধু যেমতি মন্থনে;
কাটিলা সে গুণ রঘু অর্দ্ধচন্দ্র শরে। ৫৯

ত্যজি ধনু দেবরাজ মহাক্রোধ ভরে
তুলিলা নাশিতে রিপু অশনি ভীষণ
স্ফুরন্ত জ্যোতির রাশি, সাক্ষাৎ শমন,
চূর্ণ গিরিকুলপক্ষ যাহার প্রহারে †। ৬০

বক্ষেতে বাজিল বজ্র, পড়িলা কুমার;
হাহাকার করে সেনা, পড়ে অশ্রুনীর;
ক্ষণ পরে সম্বরি উঠিলা রঘুবীর,
হরষে কুমার-সেনা গর্জ্জিল আবার। ৬১

পুনঃ আরম্ভিলা রঘু কঠোর সমর
খরতর শরজালে ছাইয়া অম্বর;
রঘুর বীরত্বে ইন্দ্র পাইলা পিরীতি—
শত্রু ও গুণের বশ, বীরের এ রীতি। ৬২

প্রীত হয়ে রঘুরে কহিলা বজ্রপাণি
ইন্দ্রের বর প্রদান। "যে বজ্র আঘাতে মম টলে ধরাধর
কার সাধ্য তোমা বিনা সহে সে অশনি?
ছাড়ি হোম অশ্ব, মাগি লহ অন্য বর।" ৬৩

ইন্দ্রের বচন শুনি দিলীপ-সন্ততি
স্বর্ণ-পুঙ্খ-বাণ-তেজে উজ্জ্বলিত করে

---

* মেঘ হইতে বিদ্যুৎ জন্মে। কিন্তু মেঘ বৃষ্টির দ্বারা বিদ্যুতের তেজ নির্ব্বাণ করিতে পারে না।

† ইন্দ্র বজ্রের দ্বারা পর্ব্বত সমূহের পক্ষ ছেদ করিয়া পৃথিবীকে নিরুদ্বেগ করিয়াছিলেন। পৌরাণিক ইতি বৃত্ত। ১৩ সর্গের ৭ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

রাখিলা সে বাণ পুনঃ তূণের ভিতরে ;
উত্তরিলা যুবরাজ দেবরাজ প্রতি—৬৪

"যদি না ছাড়িবে অশ্ব, দেব আখণ্ডল,
বিধি মতে শত যজ্ঞ হ'লে সমাপন
জনমে যে ফলরাশি, দেহ সেই ফল
জনকে, অজস্র ব্রতে ব্রতী অনুক্ষণ। ৬৫

"রুদ্র-তেজে তেজী পিতা যজ্ঞের ভবনে, *
অপরে সমীপে তাঁর যাইতে না পারে ;
দেহ আজ্ঞা, দেবদূত যাউক্ সে খানে
বিবরিয়া এ বারতা কহিবে তাঁহারে।" ৬৬

তথাস্তু বলিয়া ইন্দ্র করিলা গমন,
চালাইল দেবরথ মাতলি সারথি ;
সেনা সহ ফিরে রঘু আপন ভবন,
হারায়ে যজ্ঞের অশ্ব নিরানন্দ মতি। ৬৭

ইন্দ্র-দূত মুখে পূর্ব্বে শুনি বিবরণ
জানিলা দিলীপ রাজা ইন্দ্রের ছলনা,
বজ্র-ক্ষত রঘুরে করিলা আলিঙ্গন
হরষে বাৎসল্য রসে উচ্ছ্বসিত-মনা। ৬৮

এই রূপে মহাযশা কোশল-ঈশ্বর
উনশত অশ্বমেধ করি সমাপন
স্বর্গের সোপান যেন করিলা রচন,
প্রবেশিতে আয়ু-শেষে অমর-নগর। † ৬৯

---

* "দীক্ষিতং উগ্রঃ প্রবিশতি" ইতি আগমঃ। যজ্ঞ-দীক্ষিত ব্যক্তি শিবের যজমান মূর্ত্তি গ্রহণ করে।

† একোন-শত যজ্ঞ যেন স্বর্গে উঠিবার, সোপান ( সিঁড়ি ) স্বরূপ। এইরূপে যজ্ঞ সমাপন করিয়া দিলীপ স্বর্গারোহণ করিবেন।

রাজ্যভার শ্বেত ছত্র দিয়া পুত্রবরে
ত্যজিলা বিষয় রাজা, লভিলা বিরাম

দিলীপের স্বর্গারোহণ।

বন-তরু-ছায়াশ্রমে জায়া সহকারে—
ইক্ষ্বাকুদিগের এই ব্রত পরিণাম। * ৭০

ইতি কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে
রঘু-রাজ্যাভিষেক নামক তৃতীয় সর্গ।

---

* ইহা সপত্নীক বানপ্রস্থাশ্রম। যথা যাজ্ঞবল্ক্য—
"সুতবিন্যস্তপত্নীকঃ তয়া বানুগতো বনং। বানপ্রস্থো ব্রহ্মচারী সাগ্নিঃ সোপাসনো ব্রজেৎ॥"

# চতুর্থ সর্গ।

পিতা হ'তে রাজ্যভার করিয়া গ্রহণ
শোভিলা দ্বিগুণ তেজে রঘু মহামতি,
অস্তগামী ভানু হ'তে লভিয়া কিরণ
দিনান্তে উজ্জ্বল হয় অনল যেমতি।* ১

শত্রুরাজগণ হৃদে যে দুঃখ আগুন
ধূমাচ্ছন্ন ছিল পূর্ব্বে দিলীপ-শাসনে,
সে অগ্নি উঠিল জ্বলি হইয়া দ্বিগুণ
বসিলেন যবে রঘু রাজসিংহাসনে। ২

উর্দ্ধ মুখে ইন্দ্রধ্বজ হেরিয়া যেমন †
শুভ আশা করে প্রজা আনন্দ অন্তরে,
রঘুরে আসীন হেরি রাজাসনোপরে
প্রজা বৃন্দ সেইরূপ আনন্দে মগন। ৩

গজেন্দ্র-বাহন রঘু বীরকুলমণি
পিতৃদত্ত সিংহাসন লভিলা যখন,
অবিলম্বে অধিকার করিলা মেদিনী
জয় করি শত্রু-রাজ্য বিক্রমে আপন। ৪

সম্রাট্ রঘু।

সমুজ্জ্বল প্রভাজালে আতপত্র প্রায় ‡
কমল-বাসিনী লক্ষ্মী সেবিলা রাজায়
অদৃশ্যে তাঁহার পাশে বসি নিরন্তর—
সাম্রাজ্য-দীক্ষিত রঘু রাজকুলেশ্বর। ৫

---

* যুবরাজ রঘু রাজত্ব লাভ করিয়া অধিক তেজস্বী হইলেন। সূর্য্য তেজ রাত্রিতে অগ্নিকে আশ্রয় করে। "সৌরং তেজঃ সায়মগ্নিং সংক্রমতে।" শ্রুতিঃ।

† পূর্ব্বকালে বৃষ্টির জন্য রাজারা ইন্দ্রধ্বজ স্থাপন করিয়া পূজা করিতেন। "চতুরস্রং ধ্বজাকারং রাজদ্বারে প্রতিষ্ঠিতং ৷ আহুঃ শক্রধ্বজং নাম পৌরলোকে সুখাবহং।"

‡ তেজো মণ্ডল রূপ ছত্র যেন রাজলক্ষ্মী স্বয়ং অদৃশ্য থাকিয়া রঘুর মস্তোকপরি ধারণ করিয়াছেন। ইহা সাম্রাজ্যশ্রীসূচক। মূল শ্লোক—
"ছায়া-মণ্ডল-লক্ষ্যেণ তমদৃশ্যা কিল স্বয়ং। পদ্মা পদ্মাতপত্রেণ ভেজে সাম্রাজ্য-দীক্ষিতং।"

" The kingdom of Kosala was ruled by princes born in the line of Baivaswata Manu, known as the Solar dynasty. The establishment

শ্বেতপদ্ম-ছত্র শোভে শরতের শিরে,
সুবিকাশ কাশ তৃণ চামরের প্রায়; *
শরত ঋতুর পক্ষে বিড়ম্বনা তায়—
রঘুর সে রাজ শোভা পাইতে কি পারে? ১৭

প্রফুল্ল রাজার মুখ এ হেন সময়ে,
তেমতি বিশদ-প্রভ শারদ চন্দ্রমা,
উপজিল সম সুখ হেরি এ উভয়ে
জনমিল নয়নের প্রীতি অনুপমা †। ১৮

উজ্জ্বল নক্ষত্রে শ্বেত শারদ অম্বর,
সরো-জলে কত শুভ্র মরালের দল,
বিকচ কুমুদ দলে সরসী ধবল—
রঘুর যশেতে শুভ্র যেন চরাচর ‡! ১৯

রক্ষিছে হরিৎ শস্য কৃষক-অঙ্গনা,
ইক্ষু-তলে বসি তারা গাইছে সুস্বনে
ইন্দ্র-পরাজয় আদি রঘু বীরপনা—
যে যশ লভিলা রঘু শৈশবে যৌবনে। ২০

শরদে প্রসন্ন জল অগস্ত্য-উদয়ে §
সুপ্রসন্ন দশদিশ, কিন্তু এ সময়ে
রঘুর বিজয়-যাত্রা শুনি শত্রুগণ
পরাজয় গণি মনে বিষাদে মগন। ২১

রঘুর বিক্রম হেরি যেন খেলা ছলে
বিশাল-ককুদশালী মত্ত বৃষদলে

---

* শরৎকালে পদ্ম প্রস্ফুটিত ও কাশ তৃণ পুষ্পিত হয়। ঋতুর পক্ষে পদ্ম যেন রাজ-ছত্র ও কাশ পুষ্প চামর স্বরূপ।

† শরৎকালের চন্দ্রের সহিত রঘুর প্রসন্ন মুখের উপমা।

‡ রঘুর বিমল যশঃ প্রভায় যেন শরৎকালের নক্ষত্র, রাজহংস শ্রেণী ও সরোবর শুভ্রতা ধারণ করিয়াছে।

§ সৌর ভাদ্রের সপ্তদশ দিনে অগস্ত্য নক্ষত্রের (Canopus) উদয় হয়। ( ষষ্ঠ সর্গের ৬১ শ্লোক ও ১৩ সর্গের ৩৬ শ্লোক দ্রষ্টব্য )। এতদ্দ্বারা দিগ্বিজয় যাত্রার সময় প্রকাশ পাইতেছে।

ভাঙ্গিছে নদীর তীর শৃঙ্গের প্রহারে,
অপার উৎসাহ যেন নিবারিতে নারে *। ২২

মদগন্ধে সপ্তপর্ণ কুসুম নিচয় †
মাতাইল গজবৃন্দে ; রঘুর বারণ
মাতিল ফুলের স্পর্শে, তাই এ সময়
সপ্তধারে মদধারা হইল ক্ষরণ। ২৩

শরতে সরিৎকুল হৈল সুপ্রতর, ‡
পঙ্ক-হীন পথ ঘাট চলিতে সুগম—
এ রূপে কি সাধি যাত্রা উৎসাহে প্রথম
বিজয়ার্থে রঘুরে প্রেরিলা ঋতুবর? ২৪

অশ্বহিত হেতু যজ্ঞ হ'ল সমাপন,
পেয়ে তাহে হোম রাশি যেন হুতাশন
প্রসারি দক্ষিণে শিখারূপ নিজ করে
দিলেন বিজয় বর কোশল-ঈশ্বরে। ২৫

দিগ্বিজয় যাত্রা।

রাজধানী প্রান্তদুর্গ করি সুরক্ষণ
পৃষ্ঠদেশে সুকৌশলে স্থাপি সেনাবল §
দিগ্বিজয় হেতু রঘু করিলা গমন
শুভদিনে, ছয় ভাগে চলে সেনাদল ¶। ২৬

ক্ষীরোদ-মন্থনে উর্ম্মি মন্দর-ঘর্ষণে
বর্ষিছিল ক্ষীর-কণা কেশব উপরে,
তেমতি লাজের রাশি পৌরনারীগণে
বরষিল শুভ গণি রঘুর শরীরে ||। ২৭

---

* বৃষ প্রভৃতি পশু বর্গ ও যেন এ সময়ে নিজ নিজ বিক্রম দেখাইতে লাগিল।

† সপ্তপর্ণ—ছাতিম গাছ, এ বৃক্ষের পত্র হস্তীর অতি সুস্বাদু আহার।

‡ শরৎকালে নদীর জল হ্রাস হয়, ও ক্ষুদ্র স্রোতস্বতী সমূহ পদ ব্রজে পার হওয়া যায়। ইহা দিগ্বিজয়ের উপযুক্ত সময়।

§ প্রান্তদুর্গ (frontier forts)। পৃষ্ঠদেশে সেনা বল—reserve forces.

¶ ষট্‌বিধ সৈন্য যথা—"মৌলং ভৃত্যঃ সুহৃৎ শ্রেণী দ্বিষদাটবিকং বলং।"

|| ক্ষীরোদ সমুদ্র মন্থনের সময়ে যে রূপ দুগ্ধের কণা সমূহ বিষ্ণুর শরীরে পড়িয়াছিল, তদ্রূপ নারীগণ কর্তৃক নিক্ষিপ্ত লাজ (খৈ) রঘুর দেহে পড়িতে লাগিল। উৎসবাদি শুভ কার্য্যে স্ত্রীলোকেরা খৈ ছড়াইয়া থাকে।

যথা কালে স্তুতিগান করেন ভারতী
বন্দিমুখে অধিষ্ঠান, তাল মান স্বরে—
তোষেন রঘুর মন দেবী সরস্বতী
ধবল-কমলাসনা, স্বর্ণ বীণা করে *। ৬

মনুর সময় হ'তে বহু নরপতি
যদিও রাজত্ব ভোগে ভুঞ্জিলা ধরায়,
তথাপি অনন্য-পতি যুবতীর প্রায়
আসক্তা হইল ধরা রঘুরাজ প্রতি। ৭

রঘুর রাজত্ব।

যথোচিত দণ্ডে রাজ্য করিয়া শাসন
রঞ্জিলা প্রজারে রঘু রাজকুলপতি—
মৃদু শীত, মৃদু উষ্ণ মলয় পবন
কার না হৃদয়ে আহা জনমায় প্রীতি † ? ৮

রঘুর অধিক গুণ করি দরশন
ভুলিল দিলীপ নৃপে যত প্রজাগণ—
সুপক্ক আম্রের ফল ফলে যে সময়
ভুলে লোক পূর্ব্বের মুকুল ফুলময় ‡। ৯

নীতি জ্ঞান-বিশারদ সচিব নিকর
ভাল মন্দ উভ যুক্তি দেখাইত তাঁরে,
গ্রহিতেন ভাল যাহা নব নৃপবর,
ত্যজিতেন মন্দ যুক্তি আপন বিচারে। ১০

পঞ্চভূতে গুণ রাশি বাড়িল তখন
নবরাজ্যে নবরাজা হইলা যখন

---

of a paramount power was not known till the rise of Raghu who conquerd all the other princes of India and imparted to the dynasty the patronymic of Raghu." Note on the antiquity of the Ramayana, by the same author.

* রঘুর স্তুতি পাঠকেরা কবিত্ব ও সঙ্গীতাদি বিদ্যায় পারদর্শী ছিল। তাহাদের কণ্ঠে সরস্বতী যেন অধিষ্ঠিতা।

† "উদ্বেজয়তি তীক্ষ্ণেন মৃদুনা পরিভূয়তে। দণ্ডেন নৃপতিস্তস্মাৎ যুক্তদণ্ডঃ প্রশস্যতে।" কামন্দকঃ

‡ আম্র মুকুল হইতে আম্রফলের অধিক আদর।

রঘু বীর; নব ভাব ধরিলা আপনি
নব রসে রসবতী বসুন্ধরা ধনী! ১১

যথা চন্দ্র জগতের আনন্দ-বর্দ্ধন,
যথা সূর্য্য তেজঃপুঞ্জ ব্যাপ্ত চরাচর,
তেমতি প্রকৃত রাজা দিলীপ-নন্দন
প্রজার রঞ্জন কার্য্যে রত নিরন্তর *। ১২

আকর্ণ-বিস্তৃত তাঁর বিশাল নয়ন,
অন্তরে জ্ঞানের নেত্র উজ্জ্বল তেমতি
শাস্ত্রের আলোকে পূর্ণ, যাহে নরপতি
কার্য্যার্থের সূক্ষ্ম ভাব করেন দর্শন †। ১৩

বিরাজিল চির শান্তি নিখিল ধরায়
দেখি হরষিত রঘু; আসিল শরৎ
দ্বিতীয় রাজশ্রী সম, তুষিতে তাঁহায়;
ফুটিল কমল সরে, হাসিল জগৎ। ১৪

পয়োমুক্ত মেঘদল শরদ-সময়ে
ছাড়িয়াছে ব্যোমপথ; প্রখর ভাস্কর
চলিল প্রতাপে তাই ব্যাপি দিগন্তর—
তেমতি চলিলা রঘু দিগন্ত বিজয়ে। ১৫

বরিষায় করি ইন্দ্র বারি বরিষণ,
সম্বরিলা ইন্দ্রধনু, শরতে এখন
নিলা রঘু জয় ধনু; দুই বীরবরে
পর্য্যায়ে ধরেন ধনু প্রজা-হিত তরে ‡। ১৬

---

* মূল শ্লোক—"যথা প্রহ্লাদনাৎচন্দ্রঃ প্রতাপাৎ তপনো যথা।
তথৈব সোঽভূদন্বর্থঃ রাজা প্রকৃতি রঞ্জনাৎ॥"

† "শাস্ত্রং দৃষ্টির্বিবেকিনাম্।" মল্লিনাথ।

‡ ইন্দ্র ধনুর দ্বারা দেবরাজ বর্ষাকালে বৃষ্টি করেন। তৎপর শরৎকালে রঘু বিজয়ার্থ জয়ধনু ধারণ করিলেন। বৃষ্টি ও বিজয় উভয়ই প্রজার মঙ্গলার্থ।

বাঁধিয়া হস্তীর সেতু দিলীপ-নন্দন
সসৈন্যে সুবর্ণ-রেখা হইলেন পার;
উৎকল দেশ। লইল উৎকল-রাজ শরণ তাঁহার,
কলিঙ্গের পথ তাঁরে করি প্রদর্শন *। ৩৮

কাঁপিল মহেন্দ্রগিরি সেনা-পদভরে; †
কলিঙ্গ। গিরি-শিরে প্রতাপ প্রকাশে রঘু বীর,
যেমতি গম্ভীর-বেদী দ্বিরদের শিরে
নিবেশে অঙ্কুশ-ধার নিষাদী সুধীর ‡। ৩৯

যুঝিলা মাতঙ্গ-পৃষ্ঠে কলিঙ্গ-ঈশ্বর
প্রহারিলা নানা অস্ত্র রঘুর শরীরে,
বর্ষিছিলা শিলা রাশি যেমতি ভূধর
গিরি-পক্ষ-ছেদকালে ইন্দ্রের উপরে §। ৪০

কলিঙ্গের বাণ-বৃষ্টি সহি বীরবর
শরজালে হইলা জর্জ্জর কলেবর;
জয়ার্থে সে বাণে স্নান করিয়া যেমতি ¶
জিনিলা কলিঙ্গ-নাথে সূর্য্যকুলপতি। ৪১

লভি জয় রঘু-সেনা উল্লাস অন্তরে
রচিল আপান-ভূমি পর্ব্বত শিখরে,

---

* মূল শ্লোক—"স তীর্ত্বা কপিশাং সৈন্যৈঃ বদ্ধদ্বিরদ-সেতুভিঃ।
উৎকলাদর্শিতপথঃ কলিঙ্গাভিমুখঃ যযৌ॥" ৩৮

† মহেন্দ্রগিরি—উড়িষ্যা ও উত্তর সরকার অবধি গণ্ডোয়ানা পর্য্যন্ত বিস্তৃত পর্ব্বতশ্রেণী, কলিঙ্গ রাজ্যের অন্তর্গত।

‡ গম্ভীর বেদী হস্তী—অনেক ক্লেশে ও বহুবিলম্বে যে হস্তী মাহুত কর্ত্তৃক বশীভূত হয়। মহেন্দ্র পর্ব্বত জয় করিতে রঘুকে অত্যন্ত ক্লেশ সহ্য করিতে হইয়াছিল।

§ ইন্দ্র যখন পর্ব্বত সমূহের পক্ষচ্ছেদ করেন, পর্ব্বতেরা তৎপ্রতি শিলা নিক্ষেপ করিয়াছিল। ৩য় সর্গের ৬০ ও ১৩ সর্গের ৭ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

¶ রাজ্য-লক্ষ্মী গ্রহণ করিবার পূর্ব্বে মাঙ্গলিক জলের দ্বারা স্নান করিতে হয়। রঘু জয়লক্ষ্মী লাভের জন্য যেন বাণ বৃষ্টিতে স্নান করিলেন।

পান করে নারিকেল-সুরা মুগ্ধকরী *
তাম্বলের পত্র-পুটে, শত্রুযশঃ হরি। ৪২

মুক্তি দিলা কলিঙ্গেরে দিলীপ-নন্দন;
স্বরাজ্য তাঁহারে রঘু দিলা পুনর্ব্বার,
জয়লক্ষ্মী একমাত্র করিলা হরণ
বীরধর্ম্মে; না হরিলা রাজস্ব তাঁহার। ৪৩

পূর্ব্বদিক্ জয় করি কোশল-রাজন্
দক্ষিণদিগ্বিজয়। চলিলা দক্ষিণে ( যথা অগস্ত্য উদয় ) †
পয়োনিধি-উপকূল করিয়া আশ্রয়;
পূগময় তট-পথে চলে সেনাগণ ‡। ৪৪

রাজসৈন্য-সমাগমে কাবেরী তটিনী
কাবেরী নদী। জলক্রীড়া-বিলোড়িতা সাগর-ভামিনী,
গজ মদে বিলাসের সৌরভ বিস্তারে,
সন্দিগ্ধ সাগর তাই হেরি এ নদীরে §। ৪৫

উত্তরিলা রঘুবীর মলয় অচলে ¶
মলয় দেশ। শোভে যার উপত্যকা অতি মনোহর;
কল রবে এলা-বনে উড়ে শুকদলে,
সেনা-সন্নিবেশ হেথা কৈলা বীরবর। ৪৬

ভূপতিত এলা-ফল এলাচের বনে
চূর্ণ অশ্বপদাঘাতে; রেণু রাশি তার

---

* দাক্ষিণাত্য ও মান্দ্রাজ অঞ্চলে নারিকেল হইতে সুরা প্রস্তুত হয়।

† অগস্ত্য বিন্ধ্য গিরি অতিক্রম করিয়া দক্ষিণে বাস করেন। তিনি দক্ষিণ আকাশে নক্ষত্র (Star Canopus) রূপে উদয় হইয়া থাকেন। ব্রহ্মপুরাণ যথা—

"অগস্ত্যো দক্ষিণাং আশা মাশ্রিত্য নভসি স্থিতঃ।
বরুণস্যাত্মজো যোগী বিন্ধ্য-বাতাপি মর্দ্দনঃ॥" ১৩ সর্গ, ৩৬ শ্লোক দ্রষ্টব্য।

‡ পূগ—গুবাক বৃক্ষ।

§ কাবেরী নদীকে সৈন্যসহ জলক্রীড়া-রতা ও স্নাত গজসমূহের মদ-ধারার সৌরভে সুরভিতা দেখিয়া যেন সাগর তৎপ্রতি সন্দিগ্ধ হইলেন।

¶ মলয়—পশ্চিমঘাট পর্ব্বতের দক্ষিণ ভাগ।

পূর্ব্বদিগ্বিজয়।

বাসব-বিক্রম রঘু চতুরঙ্গ দলে
প্রথমে পূরব দিকে করিলা গমন;
উড়িছে পতাকা-রাজি সমীর-হিল্লোলে
তর্জ্জি যেন রিপুকুলে, ছাইয়া গগন! ২৮

রণোত্থিত ধূলা-রাশি ছাইল অম্বর,
চলিছে কুঞ্জর, ভূমে যেন মেঘ দল,
ধরা যেন হ'ল নভঃ, নভঃ ধরাতল *—
বিস্মিত অপূর্ব্ব দৃশ্যে বিশ্বচরাচর। ২৯

প্রথমে ধাইল তেজঃ ত্রাসি রিপুগণে,
পশ্চাতে সেনার রোল পশিল শ্রবণে,
অনন্তর ধূলা রাশি দিল দরশন,
সর্ব্বশেষে চতুরঙ্গে সেনা অগণন। ৩০

মরুভূমে সরোবর করিয়া খনন
নিবারিলা জলক্লেশ সূর্য্যকুলপতি;
সুগম করিলা তরী-গম্য স্রোতস্বতী,
নিরমিলা পথ ছেদি বন তরুগণ। ৩১

পূরব সাগর পানে রঘু নরপতি
লয়ে গেলা নিজ সেনা রণ-উন্মাদিনী;
শিব-জটা হ'তে যথা ভগীরথ রথী
আনিলা গঙ্গারে পূর্ব্ব-সাগর-গামিনী †। ৩২

---

* আকাশে ধূলার প্রাদুর্ভাব, ভূতলে হস্তিশ্রেণীরূপ মেঘের দৃশ্য অতি আশ্চর্য্য।

† পূর্ব্বকালে ভগীরথ ধূর্জ্জটির জটা জাল হইতে গঙ্গাকে আনিয়া পূর্ব্বসাগরে প্রবাহিত করেন। এতদ্দ্বারা অনুমিত হয় যে গঙ্গা হিমালয় হইতে প্রবাহিত হইয়া পূর্ব্বমুখে বঙ্গোপ সাগরে প্রবেশ করেন।

" The part of the Ganges from Bhagalpur down wards, specially the branch known as the Hooghli is still locally called the "Bhagirathi" and it is probable that the Ganges originally met the sea in the tract which now forms the district of Murshidabad or Navadwipa (Naddia, new isles). Lower Bengal or the delta of the Ganges & the Brahmaputra was then a part of the sea which gradually receded south wards in the course of time." (Vide Ancient Geography of Asia by the same author. p. p. 15-23.

চলে যথা মত্ত করী কানন মাঝারে
ফল পুষ্প সহ তরু দলিয়া চরণে,
তেমতি চলিলা রঘু দুর্ব্বার সমরে
ক্রমে ক্রমে পরাজিয়া বহু রাজগণে। ৩৩

এই রূপে বহু দেশ পূরব অঞ্চলে
অতিক্রম করি রঘু চতুরঙ্গ দলে,
উত্তরিলা অবশেষে সাগরের পার
তালবনে পূর্ণ যাহা ঘোর অন্ধকার। ৩৪

সুহ্ম দেশ।

বাঁচাইলা নিজ প্রাণ সুহ্ম-দেশপতি *
প্রণমিয়া পরন্তপ রঘুব চরণে,
প্রচণ্ড নদীর বেগে বাঁচে রে যেমতি
বিনম্র বেতস-লতা নমি কায়-মনে। ৩৫

পরাজিলা রঘুরাজ নিজ ভুজ বলে

বঙ্গ দেশ।

তরী-যোগে সমুদ্যত বঙ্গরাজ দলে ; †
নির্ম্মিলা বিজয়-স্তম্ভ দ্বীপের উপরে
শতমুখে যথা গঙ্গা পশেন সাগরে। ৩৬

উন্মূলিয়া শালি ধান্য রোপিলে আবার
দেয় যথা শস্য, পরাজিত রাজগণ ‡
প্রণমি রঘুর পদে, প্রসাদে তাঁহাব,
পুনঃ পেয়ে রাজ্য, তাঁরে দিলা বহু ধন। ৩৭

---

* সুহ্ম—বঙ্গদেশের পূর্ব্ব অংশে ত্রিপুরা ও আরাকান রাজ্য। কেহ কেহ বলেন ইহা উড়িষ্যা ও বঙ্গের মধ্যস্থিত দেশ বিশেষ।

† মূল শ্লোক—"বঙ্গানুৎখায় তরসা নেতা নৌ-সাধনোদ্যতান্। নিচখান জয়-স্তম্ভান্ গঙ্গাস্রোতোঽন্তরেষু সঃ॥" মহাভারতে ও রণতরীর উল্লেখ আছে যথা—"সর্ব্ববাত-সহাং নাবং যন্ত্র-যুক্তাং পতাকিনীং। শিবে ভাগীরথী-তীরে নরৈ র্বিস্রম্ভিভিঃ কৃতাং।"

‡ শালি ধান্য বঙ্গদেশে জন্মে। ইহা উৎপাটনান্তর পুনর্ব্বার রোপণ করিলে ফলশালী হয়। বঙ্গরাজদিগের অবস্থাও এরূপ বর্ণিত হইয়াছে। মূল শ্লোক—"আপাদ-পদ্ম-প্রণতাঃ কলমা ইব তে রঘুং। ফলৈঃ সংবর্দ্ধয়ামাসুঃ উৎখাত-প্রতিরোপিতাঃ॥"

উড়ি মত্ত করি-শিরে পড়িছে পবনে
মদ-গন্ধ সম বাসে আমোদি কান্তার। ৪৭

বিশাল চন্দন তরু ; সর্পের বেষ্টনে
পড়িয়াছে খাঁজ দেহে ; তাহে করি-দলে *
বাঁধিয়াছে কণ্ঠলগ্ন কঠোর বন্ধনে,
পদের শৃঙ্খল যারা ভাঙ্গে অবহেলে। ৪৮

দক্ষিণে ভানুরও তেজ হয় ম্রিয়মান †—
পাণ্ড্যদেশ। তথায় প্রচণ্ডতেজা পাণ্ড্য রাজগণ, ‡
কে পারে তাঁদের তেজ করিতে দমন ?
রঘু-হস্তে সেই তেজ হইল নির্ব্বাণ। ৪৯

---

* চন্দন বৃক্ষে সর্প বাস করে। মলয় পর্ব্বতের চন্দন বৃক্ষ এত বৃহৎ যে তাহাতে হস্তী বাঁধিয়া রাখা যায়।

† শীতকালে সূর্য্য দক্ষিণায়ন গামী ও তখন তাঁহার তেজ মৃদুভাব ধারণ করে। মাঘে এরূপ আছে—

"ইন্দ্রপ্রস্থে তবে চলিলা শ্রীপতি
সমর-বাসনা প্রশমিয়া মনে,
উত্তর অয়ন ত্যজিয়া যেমতি
শান্ত ভাবে রবি চলেন দক্ষিণে।"

সংস্কৃত মাঘের বঙ্গানুবাদ, ৩য় সর্গ, ১ শ্লোক।

‡ পাণ্ড্যদেশ—ইহার উত্তরে বয়রু নদী, দক্ষিণে কন্যাকুমারী, ( Cape Comorin) পূর্ব্বে সমুদ্র পশ্চিমে মলয় গিরি ও চের ( চেল ) রাজ্য। কালিদাসের সময়ে পাণ্ড্যরাজগণ প্রবল পরাক্রান্ত থাকা প্রকাশ পাইতেছে। রঘুর সময়ে তাহাদের অস্তিত্বের উল্লেখ কাল-ক্রমিক নহে ( anachronism ) রঘুবংশে রাজা ও দেশাদি সম্বন্ধে এইরূপ অনেক anachronism লক্ষিত হইবে।

" The Pandya—This was well known to the Romans as the kingdom of king Pandion, who is said to have sent ambassadors on two different occasions to Augustus Caesar. Its capital was Madura, the southern Mathura, The river Tampra-parni known for its pearls flowed though it." ( Vide my "Ancient Geo. Asia. P. 61.

তাম্রপর্ণী-নদীগর্ভে সাগর-মিলনে
জনমে যে মুক্তা, যাহা যশোরাশি প্রায়.*
সঞ্চয়িলা পাণ্ড্যরাজ, দিলীপ-নন্দনে
দিলা আজি উপহার নমি তাঁর পায়। ৫০

প্রফুল্ল দক্ষিণ দিক্ যুবতীর প্রায়,
মলয়-দর্দ্দুর গিরি যার পয়োধর †
চন্দনে রঞ্জিত প্রান্ত, ভুঞ্জিয়া তাহায়
পাইলা পরম প্রীতি রঘু বীরবর। ৫১

---

* এই নদীজাত মুক্তা, যাহা বিমল যশঃ স্বরূপ শুভ্র, পাণ্ড্য রাজ বহু কাল হইতে সঞ্চয় করিয়াছিলেন। তাম্রপর্ণী নদী—

"This river still bears its name as *Tambra parni* in Tinnevelli the southern most district of the Deccan. This as well as Kritamala and other rivers are said to rise from the *Malaya* range, according to Vishanu Purana—

"কৃতমালা তাম্রপর্ণী প্রমুখা মলয়োদ্ভবাঃ।" বিঃ পুঃ ২।৩।১২।

"The *Tamra parni* flows into the sea ( Gulf of Manaar) opposite the island of Ceylon. It is probable that the Greeks and other western people who traded with southern India were attracted by the pearl fisheries at the mouth of the Tamra-parni and on the opposite coost of Ceylon and designated the latter also as Taprobane". Vide my "Ancient Geography of Asia" P. 41,

† দর্দ্দুরগিরি—এই পর্ব্বত মলয়গিরির সন্নিহিত ও সহ্য পর্ব্বতের দক্ষিণে স্থিত। মলয় ও দর্দ্দুর পর্ব্বত দাক্ষিণাত্য বা ( দক্ষিণ দেশের ) স্তন রূপে বর্ণিত হইয়াছে। তৎ প্রান্ত দেশে চন্দন বৃক্ষ জন্মিয়া থাকে। রঘু তাহা অধিকার করিলেন।

"According to Mr. Griffith and other authorities, the territories of Kishkindha may be identified with the greater portion of the Deccan with Vidarbha ( Berar ) and Dandak on the north, Janasthan along the upper Godavary on the north west and the seas on the east, west and the south. They included the modern Mysore and were traversed by the *Sajhya*, and *Dardura* and *Malaya* ranges ( the western Ghats ) in the west and south and the *Mahendra* hills in the east" Ancient Geo. Asia. P. 50,

সহ্য গিরি। বিরাজিছে সহ্য গিরি সুনীল অম্বরে *
বিবস্ত্র নিতম্ব-বিম্ব যেমতি ধরার,
সমুদ্র-বসন খসি পড়িয়াছে দূরে †—
লঙ্ঘিলা সে গিরি রঘু বিক্রমে অপার। ৫২

চলিল পশ্চিমে সেনা ছাড়ি সহ্য গিরি
সমুদ্র প্রবাহ প্রায়; যেই পারাবার
পরশু রামের শরে গিয়াছিল সরি ‡
সেনা-স্রোতে সহ্য সনে মিলিল আবার! ৫৩

কেরল। কেরলের নারীগণ হেরি সেনাদলে §
বেশভূষা ছাড়ি ভয়ে করে পলায়ন,
সেনাপদ-ধূলারাশি ব্যাপিয়া গগন
লাগিছে তাদের কেশে কুঙ্কুমের স্থলে ¶। ৫৪

---

* সহ্যগিরি—"মহেন্দ্রো মলয়ঃ সহ্যঃশক্তিমান্ ঋক্ষ পর্ব্বতঃ। বিন্ধ্যশ্চ পারিযাত্রশ্চ সপ্তৈতে কুল-পর্ব্বতাঃ।" সহ্য পর্ব্বত পশ্চিম ঘাট (মলয়) পর্ব্বতের উত্তরাংশ, যাহা হইতে গোদাবরী নদীর উৎপত্তি হইয়াছে—

"গোদাবরী ভীমরথী কৃষ্ণবেণ্যাদিকস্তথা।
সহ্যপাদোদ্ভবা নদ্যঃ স্মৃতা পাপভয়াপহাঃ॥" বিষ্ণুপুরাণ, ২।৩।১১।

† সমুদ্র পৃথিবীর অম্বর বা বস্ত্র রূপে বর্ণিত। এই স্থানে সমুদ্র সহ্য পর্ব্বত হইতে দূরবর্ত্তী হওয়ায় যেন অধো বস্ত্র দূরে খসিয়া পড়িয়াছে। ৫৩ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

‡ পরশুরাম কশ্যপ মুনিকে পৃথিবী দান করাতে দক্ষিণ সমুদ্রের তীরে যাইয়া আশ্রয় লইতে হইয়াছিল। সমুদ্র তাঁহার প্রার্থনায় (কিম্বা অস্ত্রাঘাতে ভীত হইয়া) সহ্য পর্ব্বতের সমীপ হইতে অপসৃত হইয়া মালাবার উপকূলে শূর্পারক নামক দেশ তাঁহার বাসস্থানের জন্য সৃষ্টি করেন। ৫২ ও ৫৮ শ্লোক দ্রষ্টব্য। উক্ত কারণে পশ্চিম সাগর সহ্যাদ্রি হইতে দূরবর্ত্তী। রঘুর সৈন্য-স্রোতঃ সহ্য পর্ব্বত হইতে সাগর পর্য্যন্ত বিস্তৃত হওয়াতে বোধ হইল যেন উভয় মিলিত হইয়া গিয়াছে।

§ কেরল দেশ—মালাবার অঞ্চল, বোম্বাই প্রদেশ।

"The *Mula* which flows into the Godavari, south of Nasik (Pancha-vati) is probably the Murala of Uttara Ramcharita." An. Geo. Asia. P. 50. ৫৫ শ্লোক দ্রষ্টব্য।

¶ পলায়ন হেতু তাহারা মস্তকে কুঙ্কুম দিতে পারে নাই। কুঙ্কুমের পরিবর্ত্তে চুলে ধূলা লাগিতেছে।

মুরলা নামেতে নদী বহিছে হেথায়,
তথা হতে সমুত্থিত শীত সমীরণে
কেতকীর রেণু রাশি পড়ে অযতনে
সেনার কবচে চূর্ণ রঞ্জনের প্রায় *। ৫৫

বাজি-রাজি-দেহে আহা বাজিছে সঘন
বিচিত্র কবচ-ঘটা খচিত রতনে,
তাল তরু-বন-ধ্বনি করিয়া গঞ্জন
কাঁপে যবে তালপত্র দ্রুত প্রভঞ্জনে। ৫৬

বাঁধিল খেজুর বৃক্ষে মত্ত করিদল,
বহিছে কপোলে মদ-ধারা নিরন্তর,
পড়ে তাহে অলিকুল সৌরভে বিহ্বল
ছাড়িয়া পুন্নাগ বৃক্ষে সুনাগ-কেশর। ৫৭

জামদগ্ন্য-প্রার্থনায় দক্ষিণ সাগর
দিয়াছিলা নিজ কূলে তাঁহারে আশ্রয়,
রঘুর বিক্রমে এবে মানি পরাজয়
পশ্চিম দেশ। পাশ্চাত্য-ভূপতি-হস্তে দিলা তাঁরে কর †। ৫৮

মদমত্ত করিগণ দন্তের প্রহারে
লিখিয়াছে শত ক্ষত ত্রিকূট অচলে;
রঘুর বিজয়-কীর্ত্তি বর্ণনের ছলে
জয়স্তম্ভরূপে গিরি দিক্ শোভা করে। ৫৯

পারস্য। পারস্যের রাজকুলে করিবারে জয়
স্থল পথে তথা রঘু করিলা গমন,
তত্ত্বজ্ঞান পথে যথা চলে যোগী জন
করিতে ইন্দ্রিয়রূপ রিপুর বিজয়। ৬০

---

* সুগন্ধ চূর্ণ দ্রব্য বিশেষ, যাহা বস্ত্রে দেওয়া হয়।

† পশ্চিম দেশীয় রাজগণের হস্তের দ্বারা দক্ষিণ সমুদ্র রঘুকে কর প্রদান করিলেন। মল্লিনাথ বলেন এই "অপরান্ত" অর্থাৎ পশ্চিমের রাজগণ সমুদ্র-মধ্য-দেশ-বাসী বিধায় তাঁহাদের প্রদত্ত কর সমুদ্রের দেওয়া কর স্বরূপ। ৫৩ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

যবনীর মুখ-পদ্মে মদ-রাগ-ছটা
ঘুচাইলা রঘু বীর যবনে বিনাশি—
অকালে ঢাকিলে দিবা জলদের ঘটা
ফোটে কি বালার্ক-রাগে কমলের হাসি *? ৬১

অশ্ব-পৃষ্ঠে মহাবল যবন নিকর
যুঝিল রঘুর সহ, আঁধারি অম্বর
উঠিল ধূলার রাশি, না চলে নয়ন,
শিঙ্গারবে শত্রুপক্ষে চিনে সেনাগণ। ৬২

শত শত শ্মশ্রুযুত যবনের শির
ভল্লেতে কাটিয়া রঘু পাড়িলা ধরায়,
নীল-অলি-পরিবৃত মধুচক্র প্রায়
শোভে তাহা রণভূমে দেখিতে রুচির! ৬৩

অবশেষে ম্লেচ্ছগণ রঘুর চরণে
নামাইয়া শিরস্ত্রাণ লইল শরণ;
বিনা প্রণিপাতে কিম্বা নম্র আচরণে
মহৎ জনের কোপ না হয় বারণ। ৬৪

বিছায়ে অজিনাসন দ্রাক্ষালতা বনে †
বিশ্রাম লভিল এবে রঘু-সেনাগণ,
দূর করি রণ শ্রম মধুরস পানে,
বিজয় উল্লাসে মত্ত আনন্দে মগন। ৬৫

উত্তর দেশ। চলিলা উত্তরে রঘু লয়ে সেনাগণে
জিনিতে উদীচী দেশে ভূপতি-নিকরে ‡

---

* যবন বধে যবনীরা আমোদ প্রমোদ ত্যাগ করিয়াছিল। অকালে আকাশ মেঘাচ্ছন্ন হইলে পদ্মের প্রফুল্লতা থাকে না।

† কাবুল তখন পারস্যের অন্তর্গত ছিল। তথায় দ্রাক্ষা (আঙ্গুর) প্রভৃতি ফল প্রচুর জন্মে।

‡ উদীচী দেশ—সরস্বতী নদীর উত্তর পশ্চিমস্থ দেশ। উদক (জল) ও উদীচী শব্দ সাদৃশ্যে ব্যবহৃত।

তীক্ষ্ণ শরে, যথা রবি সুতীক্ষ্ণ কিরণে
শোষিয়া উদক রাশি চলেন উত্তরে *। ৬৬

সিন্ধু নদ। সিন্ধুতীরে গড়াগড়ি দিয়া কুতূহলে
ভুলিল পথের শ্রম তুরঙ্গ নিকরে;
লাগিছে কাশ্মীর জাত কুঙ্কুম কেশরে,
কাঁপাইয়া দেহ তাই দ্রুত বেগে চলে। ৬৭

হূণ দেশ। হূণ-বীরগণে তথা বধি রণস্থলে †
লভিলা অতুল যশ কোশল-রাজন্,
পতিহীনা হূণাঙ্গনা-বদন-মণ্ডলে
শোক-জাত রক্ত আভা করি অরোপণ। ৬৮

না পারি রঘুর তেজ সহিতে সমরে
কাম্বোজ। নমে তাঁর পদাম্বুজে কাম্বোজের পতি, ‡
অক্ষোট বৃক্ষের রাজি নমিল তেমতি
যাহে বেঁধেছিলা রঘু মাতঙ্গ নিকরে। ৬৯

লভিলা কাম্বোজে জিনি কোশল-ঈশ্বর
উপহার স্বর্ণ রাশি চারু অশ্ব দল;

---

* গ্রীষ্মকালে সূর্য্য উত্তর দিগে গমন করেন, ও প্রখর উত্তাপে জল রাশি শুষ্ক করেন।

† হূণ—রামায়ণে হূণ দিগের উল্লেখ দৃষ্ট হয় না। ইহারা হিমালয়ের উত্তর দেশ বাসী জাতি বিশেষ। ক্রমে পশ্চিমে যাইয়া বসবাস করে। বর্ত্তমান Hungary তৎ পরিচায়ক।

‡ কাম্বোজ—উত্তরদিকস্থ দেশ বিশেষ। সগর রাজ কর্ত্তৃক কাম্বোজ জাতি বহিষ্কৃত হইয়াছিল। যথা—"অর্দ্ধং শকানাং শিরসো মুণ্ডয়িত্বা ব্যসর্জয়ৎ।
যবনানাং শিরঃসর্ব্বং কাম্বোজানাং তথৈবচ॥" হরিবংশ।

"Kamboja was probably situated some where north of the Hindu kush and Kashmir. Prof Lassen surmises that this name is etymologically connected with Cambyses which in the cuneiform inscriptions of Behistan is written k a (m) bajia." "The Kambojas are said to be the people of Arachosia, famous for their horses". An. Geo. Asia.

অপার ঐশ্বর্য্য তাঁর হৈল করতল,
তথাপি গরব-হীন তাঁহার অন্তর। ১০

সসৈন্য অশ্বের পৃষ্ঠে দিলীপ-নন্দন
হিমালয়। আরোহিলা হিমালয়ে; হয়-পদ ভরে
সমুত্থিত ধাতু-রেণু উঠিয়া অম্বরে
যেন উর্দ্ধে তুঙ্গশৃঙ্গে করিল বর্দ্ধন *। ১১

সেনা সম পরাক্রম কেশরী দুর্ব্বার
রয়েছে শয়নে হিম-গিরির গুহায়,
সেনা-কোলাহলে কিছু শঙ্কা নাহি পায়,
গ্রীবা-ভঙ্গে সেনা পানে চাহে এক বার †। ১২

ভাগীরথী-জল-কণা মাখিয়া শরীরে
বহিল পবন যেন সেবি রঘু বীরে;
স্বনিছে ভূর্জ্জের পত্র মৃদু মর মরে,
বাজিছে কীচক-বেণু সমীরণ ভরে ‡। ১৩

নমেরু তরুর তলে রঘু-সেনা দলে §
লভিল বিশ্রাম বসি উপল-আসনে,
কস্তূরী মৃগের দল বসি যেই স্থলে
সুবাসিত করিয়াছে নাভি পরশনে। ১৪

---

* সিন্দূর গৈরিকাদি ধাতুর ধুলা রাশি উত্থিত হওয়াতে বোধ হইল যেন পর্ব্বতের শৃঙ্গ উর্দ্ধ দিগে বর্দ্ধিত হইতেছে। মূল শ্লোক—

"ততো গৌরী-গুরুং শৈলং আরুরোহাশ্বসাধনঃ।
বর্দ্ধয়ন্নিব তৎ কূটান্ উদ্ধূতৈ র্ধাতুরেণুভিঃ॥" ৭১

† মূল শ্লোক—

"শশংস তুল্যসত্ত্বানাং সৈন্যঘোষেঽপ্যসম্ভ্রমং।
গুহাশয়ানাং সিংহানাং পরিবৃত্ত্যাবলোকিতং॥" ৭২

‡ কীচক বাঁশের ছিদ্রে বায়ু প্রবেশ করিলে বাজিয়া থাকে। ২য় সর্গের ১২ শ্লোক দ্রষ্টব্য।

§ নমেরু—রুদ্রাক্ষ বৃক্ষ, সুরপুন্নাগ।

শালতরু-বদ্ধ গজ, গলার শৃঙ্খলে
ওষধি লতার জ্যোতি করে ঝলমল,
অতৈল প্রদীপরূপে সে লতিকা জ্বলে
বিনানলে করি রঘু-শিবির উজ্জ্বল *। ৭৫

রঘুর প্রস্থান পরে কিরাতের দল
বুঝিত, কুঞ্জর-কণ্ঠ-রজ্জুর ঘর্ষণে
ক্ষত হেরি ঊর্দ্ধে দেবদারুর বল্‌কল,
কত উচ্চ ছিল গজ রঘুরাজ সনে †। ৭৬

উৎসব সঙ্কেত নামে পার্ব্বতীয়গণ ‡
প্রস্তর ক্ষেপণে করে তুমুল সমর,
প্রস্তরে ঠেকিয়া অস্ত্র উগরে আগুন,
অধে ঊর্দ্ধে রঘু বীর প্রহারিলা শর। ৭৭

বিজয় লভিলা রঘু খরতর শরে
উৎসব-সঙ্কেতগণে নিরুৎসব করি,
হিমালয়-শৃঙ্গবাসী কিন্নর কিন্নরী
রঘুর বিজয়-কীর্ত্তি গাইল সুস্বরে। ৭৮

বহু রত্ন উপহার দিয়ে নিজ করে
পার্ব্বতীয় বীরগণ তুষিল রঘুরে—
হিমাদ্রি-ঐশ্বর্য্য তাহে জানিলা নৃপতি,
রঘুর বিক্রম গিরি জানিলা তেমতি। ৭৯

---

* হিমালয়ে জ্যোতির্লতা সমূহ রাত্রে আলো প্রদান করে। এ জন্য প্রদীপ জ্বালিতে হয় না।

† দেবদারু বৃক্ষে রজ্জু দ্বারা রঘুর হস্তী সমূহ বাঁধা হইয়াছিল। হস্তীর কণ্ঠ রজ্জুর ঘর্ষণে দেবদারুর ছিন্ন বল্‌কল্ দৃষ্টে হস্তীর উচ্চতা প্রকাশ পাইত।

‡ উৎসব সঙ্কেত—"গণানুৎসব সঙ্কেতান্ অজয়ৎ সপ্ত পাণ্ডবঃ।" মহাভারত। উৎসব আমোদ, সঙ্কেত—অনুরাগ বশতঃ স্ত্রী পুরুষের পরস্পর আহ্বান। এই পার্ব্বত্য জাতির দাম্পত্য নিয়ম নাই, স্ত্রী পুরুষে পরস্পর অনুরক্ত হইলেই ইহারা স্বেচ্ছা বিহার করিয়া থাকে। এই প্রথা আদ্যাবধি ভোট ও তিব্বতীয়দিগের মধ্যে প্রচলিত দেখা যায়।

স্থাপিয়া অক্ষয় কীর্ত্তি হিমগিরি-শিরে
নামিলা পর্ব্বত হ'তে রঘু বীরবর;
কৈলাস। তুচ্ছজ্ঞানে না গেলেন কৈলাস ভূধরে
হেলায় তুলিয়াছিল যারে লঙ্কেশ্বর *। ৮০

পার হইলেন রঘু লোহিত্যা তটিনী †
কামরূপ। ভয়েতে কাঁপিল প্রাগ্‌জ্যোতিষ-ঈশ্বর ‡
কাঁপিল তেমতি কৃষ্ণাগুরু তরু শ্রেণী
যাহে বেঁধেছিলা রঘু কুঞ্জর নিকর। ৮১

সেনাপদভরে ধূলা ঢাকিল তপন
মেঘমালা প্রায়, বিনা বারি বরিষণ,
দেখি ভয়ে ত্রস্ত কাম-রূপের ঈশ্বর,
কি সাধ্য সেনার সহ করিতে সমর? ৮২

কামরূপ-অধীশ্বর মত্ত করি-চয়ে
আক্রমেন অন্য রাজে তুমুল সমরে,
হেন গজ দানে আজি পূজিলা সভয়ে
বাসব-বিজয়ী বীর রঘু রাজেশ্বরে। ৮৩

---

* কুবেরকে জয় করিয়া কৈলাসে গমন কালে শিবের প্রভাবে রাবণের পুষ্পক রথের গতি রোধ হয়। রাবণ ক্রোধে কৈলাস পর্ব্বতকে নিজ হস্তে উঠাইয়াছিল। রামায়ণ, উত্তরকাণ্ড। মাঘে এইরূপ আছে—

"তুলিল সে বলে কৈলাস ভূধর
ভয়েতে চকিতা করিয়া উমায়
ভবেশের কণ্ঠ-ধারণ-তৎপর,
দিল সুখ শিবে, বর-মূল্য প্রায়।" ৫০

সংস্কৃত মাঘের বঙ্গানুবাদ, ১ম সর্গ।

† লোহিত্যা—কামরূপ দেশ-প্রবাহী ব্রহ্মপুত্রনদ।

"অত্রাস্তি নদরাজোঽয়ং লোহিত্যো ব্রহ্মণঃ সুতঃ"। কালিকাপুরাণ।

‡ প্রাগ্‌জোতিষ—( প্রাক্‌—পূর্ব্ব জ্যোতিষ্‌—দীপ্তি ) সূর্য্য প্রথমে এ দিকে উদয় হয়। আসাম প্রদেশ, কামরূপ।

বসিলেন রঘু বীর হরষিত মনে
সুবর্ণ আসনোপরি; চরণে তাঁহার
বহুরত্ন পুষ্পরূপে দিয়া উপহার
পূজে কামরূপ-রাজ পরম যতনে। ৮৪

এই রূপে দিগ্বিজয় করি সমাপন
নিবর্ত্তিলা রঘুরাজ অজেয় সমরে,
রথোত্থিত ধূলারাশি করিয়া স্থাপন
ছত্র-হীন রাজকুল-মুকুট উপরে। ৮৫

সর্ব্বস্ব-দক্ষিণাদানে রঘু মহোদয়
বিশ্বজিৎ নামে যজ্ঞ করিলা সাধন;
দান তরে উপার্জ্জন করে সাধু জন,—
বর্ষিবারে করে মেঘ সলিল সঞ্চয় *। ৮৬

সচিবের সহ রঘু বহু পুরস্কারে
যজ্ঞ শেষে তোষি পরাজিত রাজগণে,
আদেশিলা যাইবারে নিজ নিজ পুরে,
আকুল রমণী কুল যাঁদের বিহনে। ৮৭

প্রণমিলা নৃপগণ গমন সময়
ধ্বজ-বজ্র-ছত্র-রেখ রঘুর চরণে;
শিরের কুসুম হ'তে পড়ি রেণুচয়
রঞ্জিল চরণাঙ্গুলি সুগৌর বরণে †। ৮৮

ইতি কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে
রঘু-দিগ্বিজয় নামক চতুর্থ সর্গ।

---

* মূল শ্লোক—"আদানংহি বিসর্গায় সতাং বারিমুচামিব।"

† ভারবি কৃত "কিরাতার্জুনীয়ে" দ্রৌপদী যুধিষ্ঠির কে বলিতেছেন—

"সদা রাজগণ-শির-কুসুম কেশরে
রঞ্জিত রতন-পীঠে তব যে চরণ,
এবে তা রয়েছে বনে কুশের উপরে,
লয় যার অগ্রভাগ মৃগ ও ব্রাহ্মণ।" ৪০

মৎকৃত কিরাতার্জ্জুনের বঙ্গানুবাদ, ১ম সর্গ, ৪০ শ্লোক

# পঞ্চম সর্গ।

কৌৎসের আগমন।

নিঃশেষিলা রাজকোষ কোশল-ঈশ্বর
বিশ্বজিৎ মহাযজ্ঞে; লভি বিদ্যাধন
বরতন্তু মুনি-শিষ্য কৌৎস মুনিবর
গুরুদক্ষিণার তরে আসিলা এখন। ১

বেদশিক্ষা-খ্যাত হেন অতিথির তরে
মহাযশা সুচরিত নৃপতি আদরে
আনিলা মৃণ্ময় পাত্রে অর্ঘ্য উপহার—
স্বর্ণ-পাত্র-শূন্য আজি রাজার ভাণ্ডার! ২

কুশাসনে বসিলেন কৌৎস তপোধন,
মহামান্য রঘুরাজ হ'য়ে কৃতাঞ্জলি
যথাবিধি দ্বিজবরে করিলা পূজন,
বিনয়ে মুনির প্রতি কহিলেন বলী— ৩

রঘুর উক্তি।

"তব গুরু মন্ত্র-কর্ত্তা ঋষি-কুল-মণি
কহ মোরে, সূক্ষ্মমতি, মঙ্গল তাঁহার;
তোমায় অশেষ জ্ঞান দিয়াছেন যিনি,
যথা রবি দেন লোকে চেতনা অপার *। ৪

"কায়মনোবাক্যে ধ্যান করি দিবানিশি
ত্রিবিধ কঠোর তপ সাধিলেন ঋষি, †
যে তপে পাইলা ভয় সহস্র-লোচন, ‡
হয় নি ত হেন তপে বিঘ্ন সংঘটন? ৫

---

* সূর্য্যোদয়ে পৃথিবী চেতনা-প্রাপ্ত (জাগরিত) হয়।

† ত্রিবিধ—কায় (উপবাসাদি) মনঃ (গায়ত্রী জপাদি) বাক্য (বেদ পাঠ) দ্বারা তিন প্রকার তপঃ।

‡ এতাদৃশ তপে ইন্দ্রত্ব প্রাপ্তি হয় বলিয়া ইন্দ্রের ভয়।

"শ্রান্তিহর তরুরাজি নিজ তপোবনে
অপত্যের প্রায় মুনি করিলা বর্দ্ধন
আলবাল গড়ি মূলে পরম যতনে,
নাশে নি ত সেই তরু বায়ু হুতাশন? ৬

"নিরাপদে আছে ত সে মৃগ-শিশুগণ,
মুনি-অঙ্কে নাভি-নাল ঝরেছিল যার, *
হোমের সাধন কুশে করিতে আহার
স্নেহ ভরে কেহ যারে না করে বারণ? ৭

"ঘটে নি ত বিঘ্ন তীর্থে নদনদী-নীরে
উঞ্ছধান্য ষষ্ঠভাগ শোভে যার তীরে, †
যে তীর্থের জলে হয় পিতৃ-তরপণ
নিত্য পূজা ক্রিয়া স্নানে যার প্রয়োজন? ৮

"গ্রাম হ'তে গো মহিষ আদি পশুগণ
আসি ত নাশে নি ক্ষেত্রে তৃণ-ধান্যচয়, ‡
যাহে করে মুনিগণ জীবন ধারণ,
অতিথি আসিলে সেবে উচিত সময়? ৯

"শিক্ষা অন্তে নিজ গৃহে যাইতে তোমায়
প্রসন্ন হইয়া ঋষি দিলা কি বিদায়?
গৃহী হইবার তব এই ত সময়,
কে না জানে গৃহী সর্ব্ব-আশ্রম-আশ্রয় §? ১০

"আগমন মাত্রে তব, তৃপ্ত নহে মন,
আজ্ঞা পাইবারে মম উৎসুক অন্তর;

---

* যে সকল নবপ্রসূত মৃগ শিশুর নাভি-নাল মুনিদিগের কোলেই ঝরিয়াছিল।

† উঞ্ছধান্য—গৃহীতাবশিষ্ট ক্ষেত্রে পতিত ধান্য মুনিরা সংগ্রহ করিতেন। তাহার ষষ্ঠভাগ রাজগ্রাহ্য কর বিধায় নদীতীরে রাখা হইত।

‡ তৃণ-ধান্য—নীবার বা উড়ি ধান্য, যাহা মুনিদিগের জীবিকা।

§ গৃহীরা—ব্রহ্মচারী, বানপ্রস্থ ও যতিগণের আশ্রয়স্থান।

নিজ কাজে এসেছ কি ত্যজি তপোবন,
গুরুর আদেশে কিম্বা, কহ মুনিবর * ?" ১১

মৃণ্ময় অর্ঘ্যের পাত্র করি দরশন
ত্যজিলা ধনের আশা কৌৎস মুনিবর;
রঘুর ভকতিপূর্ণ উদার বচন
শুনি উত্তরিলা মুনি নিরাশ অন্তর। ১২

কৌৎসের উত্তর। "সর্ব্বমতে আমাদের জানিবে মঙ্গল;
প্রজার অশুভ কোথা রাজ্যেতে তোমার?
দিবাকর-করে যবে শোভে নভঃস্থল
রোধে কি লোকের দৃষ্টি কভু অন্ধকার? ১৩

"কুলধর্ম্ম তব, রাজা, পূজ্যের পূজন,
ভক্তিতে জিনিলে তব পূর্ব্ববর্ত্তিগণে;
অকালে আসিনু আমি তোমার সদনে
অর্থ-আশে, এই মম দুঃখের কারণ। ১৪

"সুপাত্রে বিভব রাশি করি বিতরণ
দেহমাত্র-শেষ তুমি শোভিছ, রাজন্,
তৃণ-ধান্য-স্তম্ব যথা শোভে ক্ষেত্রোপরে
নিয়ে গেলে শস্যরাশি তাপস নিকরে †। ১৫

"মহাযজ্ঞ সাধি তুমি, বসুধা-ঈশ্বর,
নির্ধন হ'য়েছ, অহো গৌরব অপার!

---

* মাঘ কাব্যে, কৃষ্ণ নারদের আগমনে বলিতেছেন—
"কলুষ-বিনাশী তব দরশন
লভিয়া কৃতার্থ যদি ও এ মন,
তবু ইচ্ছা শুনি সুবাক্য তোমার—
শ্রেয় বস্তু ভোগে তৃপ্তি হয় কার?" ২৯
মৎকৃত শিশুপালবধের বঙ্গানুবাদ, ১সঃ ২৯ শ্লোক।

† ধন-হীন রাজা শস্যহীন ধান্যের স্তম্ব (বোঁটা) সদৃশ।

কলাক্ষয়ে কি শোভা ধরেন সুধাকর
ভুঞ্জে যবে দেবগণ সুধার ভাণ্ডার *! ১৬

"গুরু-দক্ষিণার তরে লভিবারে ধন
অন্যত্র যাইব, শুভ হউক তোমার ;—
শরতে নির্জ্জল যবে মেঘের ভাণ্ডার,
চাতকেও হেন মেঘে না করে পীড়ন।" ১৭

এত বলি উঠিলেন কৌৎস তপোধন,
নিবারিয়া তাঁরে রঘু কহিলা তখন,
"কি ধন গুরুরে তুমি করিবে প্রদান,
কহ মোরে, দ্বিজবর, তার পরিমাণ।" ১৮

বিধিমতে সাধি যজ্ঞ পবিত্র অন্তর
গরব-রহিত রঘু সকরুণ-মন,
সকল আশ্রমে প্রজা-পালন-তৎপর ;
কহিলা তাঁহারে মুনি নিজ বিবরণ। ১৯—

কৌৎসের দক্ষিণা প্রার্থনা।

"গুরুর সমীপে শিক্ষা করি সমাপন
দক্ষিণা লইতে তাঁরে করিনু মিনতি ;
কহিলেন গুরু 'অর্থে নাহি প্রয়োজন,
দক্ষিণা তোমার চির অচলা ভকতি।' ২০

"দক্ষিণা লইতে পুনঃ কহিনু যখন,
না ভাবিয়া দরিদ্রতা রোষে মহামতি
আদেশিলা 'দেহ চতুর্দ্দশ কোটী ধন,
চতুর্দ্দশ বিদ্যালাভ করিলে যেমতি †।' ২১

---

* দেবগণ কর্ত্তৃক চন্দ্রের সুধা ক্রমশঃ পীত হইলে কলা ক্ষয় দৃষ্ট হয়। কামন্দক বলেন—
"ধর্ম্মার্থং ক্ষীণ-কোষস্থ ক্ষীণত্বমপি শোভতে।
সুরৈঃ পীতাবশেষস্থ কৃষ্ণপক্ষে বিধোরিব॥"

† চতুর্দ্দশ বিদ্যা—শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, জ্যোতিষ ও ছন্দ এই ছয় অঙ্গ, তৎসহিত।
"অঙ্গানি বেদাশ্চত্বারঃ মীমাংসা ন্যায়বিস্তরঃ
পুরাণং ধর্ম্মশাস্ত্রঞ্চ বিদ্যাহেতাঃ চতুর্দ্দশঃ।" মনুঃ

"দেখিয়া মৃণ্ময়-পাত্র বুঝিনু তখন
নামমাত্র প্রভু তুমি, নাহি এবে ধন;
বিদ্যার দক্ষিণা মম অসংখ্য রতন,
কি সাহসে তব কাছে চাহিব, রাজন্?" ২২

এ রূপে কহিলা যদি নিজ বিবরণ
বেদবিদ-গণ-শ্রেষ্ঠ কৌৎস তপোধন,
উত্তরিলা পৃথ্বীনাথ রঘু মহাবীর
চন্দ্রমার সমকান্তি, নিষ্পাপ-শরীর —২৩

"বেদ-শিক্ষা করি গুরু-দক্ষিণার আশে
বিমুখ হইয়ে তুমি রঘুর সকাশে
গিয়াছিলে ধন হেতু অপরের দ্বার—
না হউক হেন নব অকীর্ত্তি আমার! ২৪

রঘুর উত্তর।

"পবিত্র প্রশস্ত মম অগ্নির আগার,
চতুর্থ অগ্নির প্রায় তথা, তপোধন, *
থাক দুই তিন দিন, মিনতি আমার;
তব হেতু ধন আমি করিব অর্জন।" ২৫

তথাস্তু বলিয়া দ্বিজ আশ্বস্ত হৃদয়ে
অমোঘ রঘুর বাক্য করিলা গ্রহণ;
ধনশূন্য জেনে ধরা নিজ দিগ্বিজয়ে
বাঞ্ছিলা লভিতে রঘু কুবেরের ধন। ২৬

বশিষ্ঠের মন্ত্রবলে রঘুর স্যন্দন
ভূধর শিখর আর সাগর গগন
অতিক্রম করি চলে অনিবার-গতি,
বায়ুর সহায়ে চলে বারিদ যেমতি। ২৭

দিবা অবসান হ'ল, দিলীপ-নন্দন
সামান্য নৃপতি জ্ঞানে জিনিতে কুবেরে

* অগ্নি—ত্রিবিধ যথা—দক্ষিণ, গার্হপত্য, ও আহবনীয়। কৌৎস মুনিকে চতুর্থ অগ্নিরূপে অবস্থান করিতে বলা হইয়াছে।

অস্ত্রজালে সুসজ্জিত রথের উপরে
সুস্থির সংযত মনে করিলা শয়ন। ২৮

প্রভাতে যখন রঘু উদ্যত গমনে,
রাজ কোষাগার হ'তে রক্ষক-নিকর
আসি নিবেদিল তাঁরে বিস্মিত অন্তর,
"নভঃ হ'তে স্বর্ণ-বৃষ্টি হ'য়েছে ভবনে!" ২৯

কুবেরের স্বর্ণ প্রদান।

বরষিলা স্বর্ণ রাশি ত্রাসে ধনেশ্বর—
বজ্রাঘাতে ভগ্ন যেন সুমেরু-শিখর
পড়েছে উজলি তেজে রাজার ভবন;
মুনিরে দিলেন রঘু সমস্ত কাঞ্চন। ৩০

প্রার্থনার অতিরিক্ত দিলেন নৃপতি—
না করিলা দ্বিজবর অধিক গ্রহণ,
গুরুর দক্ষিণামাত্র ল'য়ে হৃষ্ট-মতি;
প্রশংসিল উভয়েরে পুরবাসিগণ। ৩১

শত শত উষ্ট্র আর তুরগ নিকরে
বহিছে সে ধনরাশি; আনন্দ অন্তরে
নত-শির রঘুরে কহিলা তপোধন
নিজ করে দেহ তাঁর করি পরশন— ৩২

"ন্যায়বান্ হ'লে রাজা, বাঞ্ছামত ধন
প্রদানেন কামরূপা বসুধা আপনি;

কৌৎসের আশীর্ব্বাদ।

অচিন্ত্য প্রভাব তব দেখি, নৃপমণি—
লভিলা অভীষ্ট স্বর্গ করিয়া দোহন *! ৩৩

"বিরাজিছে চির শুভ সকাশে তোমার
অধিক আশিষ আমি কি করিব আর?
পাবে তুমি আত্মতুল্য অপত্যরতন
লভিলা দিলীপ যথা তোমা হেন ধন।" ৩৪

---

* কুবের প্রদত্ত স্বর্ণরাশি আকাশ হইতে পড়িয়াছিল।

এই রূপে আশিষিয়া কোশল-ঈশ্বরে
গুরুর সমীপে কৌৎস করিলা গমন।
আশু তাঁর বরে পুত্র লভিলা রাজন্
ভূর্লোক আলোক পায় যথা রবি-করে *। ৩৫

ব্রহ্মার মুহূর্ত্তে দেবী রঘুর রমণী †
অজের জন্ম। প্রসবিলা পুত্রবর কুমারের প্রায়;
বিধাতার অজ নাম স্মরি নৃপমণি
অজ নাম দিলা পুত্রে অতুল ধরায়। ৩৬

পিতা হ'তে নহে পুত্র কিছুই অন্তর
সেই তেজ সেই বীর্য্য, উন্নত তেমন
স্বভাবতঃ, দীপ হ'তে প্রদীপ অপর
জ্বালিলে, উভয়ে ভেদ না রহে যেমন ‡। ৩৭

যৌবনে সুচারু-কান্তি শিক্ষিত কুমারে
হেরি মুগ্ধা রাজলক্ষ্মী, বরিতে তাঁহারে
যৌবরাজ্য। অপেক্ষিল রাজ-আজ্ঞা, পিতৃ-অনুমতি
অপেক্ষিয়া রহে ধীরা কুমারী যেমতি §। ৩৮

ভগিনীর স্বয়ম্বরে ভোজ নরপতি
স্বয়ম্বর নিমন্ত্রণ। রঘুর সমীপে দূত প্রেরি সমাদরে
নিমন্ত্রিলা রাজপুত্রে বিদর্ভ নগরে,
হইবেন স্বয়ম্বরা চারু ইন্দুমতী। ৩৯

---

* সূর্য্যের তেজে যেইরূপ মর্ত্ত্যলোক আলো প্রাপ্ত হয় তদ্রূপ কৌৎসের বরে রঘু পুত্র লাভ করিলেন।

† ব্রাহ্ম মুহূর্ত্ত—অভিজিৎ নামক যাত্রানুকূল লগ্নবিশেষ।

‡ মূল শ্লোক—

"রূপং তদোজস্বি তদেব বীর্য্যং
তদেব নৈসর্গিকং উন্নতত্বং।
ন কারণাৎ স্বাদ্ বিভিদে কুমারঃ
প্রবর্ত্তিতো দীপ ইব প্রদীপাৎ ॥" ৩৭

§ অজ রাজলক্ষ্মীর বরণীয় ( অর্থাৎ যৌবরাজ্যের উপযুক্ত ) হইলেও লক্ষ্মী তাঁহাকে বরণের জন্য রাজ-আজ্ঞা অপেক্ষা করিয়াছিলেন। ধীর-স্বভাবা কন্যা বিবাহের উপযুক্তা হইলেও পিতার আজ্ঞা অপেক্ষা করিয়া থাকে।

ভোজ সহ সুসম্বন্ধ বাঞ্ছিলা রাজন্;
পরিণয়-উপযুক্ত হেরিয়া কুমারে
অজের বিদর্ভ দেশে যাত্রা। প্রেরিলা তাঁহারে রঘু সহ সেনাগণ,
ধনধান্য-পরিপূর্ণ বিদর্ভ নগরে। ৪০

রাজ-শয্যা-সুসজ্জিত সুপট-ভবনে *
উদ্যান-বিহার-সুখ ভুঞ্জিয়া কুমার
চলিলেন, পথে পথে গ্রামবাসিগণে
যোগাইল সযতনে নানা উপহার। ৪১

উতরিলা রঘু-সুত নর্ম্মদার তীরে,
জল-কণা-বাহী যথা শীতল সমীরে
চিরবিল্ব তরু-রাজি কাঁপে নিরন্তর;
বিশ্রামিল সৈন্য, ধ্বজ ধূলায় ধূসর। ৪২

মদগন্ধে উড়ে অলি সলিল উপর
সূচিয়া নর্ম্মদা-নীরে মগ্ন মত্তকরী; †
সহসা বিদারি বারি উঠিল কুঞ্জর
মদেতে মলিন গণ্ড প্রক্ষালিত করি। ৪৩

নর্ম্মদা হইতে হস্তীর উন্মজ্জন। ঋক্ষবান্-তটে করী নর্ম্মদার কূলে
ছিল বপ্র-কেলি-রত, হেন মনে লয়,
প্রস্তরে কুণ্ঠিত দন্ত, নীল রেখাময়,
ধৌত, তবু ধাতু-চিহ্ন শোভে দন্তমূলে ‡। ৪৪

---

* পট ভবন—বস্ত্র নির্ম্মিত শিবির বা তাঁবু।

† জলের উপরে ভ্রমর উড়িতেছে দেখিয়া জানা যাইতেছে যে জলের মধ্যে কোন মদস্রাবী হস্তী নিমজ্জিত আছে।

‡ বপ্রকেলি—হস্তী দন্তের দ্বারা পর্ব্বতে আঘাত করিয়া খেলা করে। ঋক্ষবান্ পর্ব্বতের প্রস্তরে ঠেকিয়া ঐ হস্তীর দন্ত কুণ্ঠিত হইয়াছে। জলে ধৌত হওয়া সত্বেও দন্তে বপ্রকেলি-জনিত গৈরিকাদির চিহ্ন রহিয়াছে। ঋক্ষবান্ পর্ব্বত হইতে তাপী (Tapti) নদী উৎপন্ন।
"The Tapi (Tapti), Payosni (Pisuni) and Nirvindhya rivers have their sources in the *Rikshavan* range (abounding in rikshas or bhalluks or bears) which therefore corresponds with the hills in Chindwarrah, Bala ghat and Bilaspur in the Central Provinces."
"তাপী পয়োষ্ণী নির্ব্বিন্ধ্যা-প্রমুখা ঋক্ষ-সম্ভবা।" বিঃ পুঃ ২।৩।১০
"Ancient Geography of Asia." P. 51.

দ্রুতবেগে শুণ্ড গজ করি আস্ফালন
বিদারি তরঙ্গ-রাজি তীর পানে ধায়
মহাশব্দে, মদভরে গরজে যেমন
ভাঙ্গিতে অর্গল নিজ বন্ধন-শালায়। ৪৫

প্রথমে উঠিল তটে নর্ম্মদার জল
বন্য-গজ বিলোড়নে, প্লাবনে যেমতি ;
পশ্চাতে আকর্ষি বক্ষে শৈবালের দল
তীরেতে উঠিল গজ পর্ব্বত-মূরতি। ৪৬

জলেতে মজ্জন হেতু কপোলে তাহার
ক্ষান্ত ছিল মদধারা ক্ষণকাল তরে ;
সেনা মাঝে হেরি রাজ-বারণ নিকরে
শতধারে মদধারা ক্ষরিল আবার। ৪৭

সপ্তপর্ণ-ক্ষীর সম তিক্ত গন্ধময়*
অসহ্য সে মদগন্ধ করিয়া গ্রহণ
ভয়াকুল সেনা-গজ করে পলায়ন,
ব্যর্থ করি মাহুতের যত্ন অতিশয়। ৪৮

বন্য-গজ-আক্রমণে ত্রস্ত সেনাগণ ;
বন্ধন ছিড়িয়া অশ্ব করে পলায়ন ;
ভাঙ্গিল রথের অক্ষ, হইল তুমুল † ;
রাজ-সেনা নারীদলে রক্ষিতে আকুল। ৪৯

অবধ্য অরণ্য-করী জানিয়া কুমার ‡
আকর্ষিয়া ধনুর্গুণ যুড়িলেন শর,
মৃদুভাবে গজকুম্ভে করিলা প্রহার,
নিবারিলা গজরাজে অজ বীরবর। ৫০

---

* সপ্তপর্ণ—ছাতিমগাছ, এই বৃক্ষের পুষ্পাদি হস্তীর অতি প্রিয় ও মত্ততা বিধায়ক বলিয়া কবিরা বর্ণনা করেন। ৪র্থ সর্গের ২৩ শ্লোক দ্রষ্টব্য। নর্ম্মদা নদী হইতে উত্থিত হস্তীর গণ্ডনিঃসৃত মদধারা ও কটু গন্ধ বিশিষ্ট।

† অক্ষ—চক্র-ধারণ কাষ্ঠ।

‡ "লক্ষ্মী-কামো যুদ্ধাদন্যত্র করিবধং ন কুর্য্যাৎ" শাস্ত্র বচন।

বাণের প্রহারমাত্রে মাতঙ্গ তখন
প্রিয়ম্বদের আবির্ভাব। ত্যজি গজরাজ-মূর্ত্তি করিল ধারণ
মনোহর দেব-দেহ, মহা-তেজোময় ;
নিরখিয়া রাজ-সেনা মানিল বিস্ময়! ৫১

বর্ষি পারিজাতপুষ্প কুমারের শিরে
আপন প্রভাবে, দেব কহিলা বচন,
বিশদ দশন-প্রভা পড়ি বক্ষোপরে
স্থূলমুক্তাহার-জ্যোতি করিল বর্দ্ধন!— ৫২

"প্রিয়-দরশন নামে গন্ধর্ব্বের পতি,
প্রিয়ম্বদ নামে আমি তাঁহার নন্দন,
অতিগর্ব্বহেতু মোর ঘটিল দুর্গতি—
মতঙ্গ মুনির শাপে হইনু বারণ। ৫৩

"প্রণাম করিয়া পরে করিনু বিনয়,
শান্তভাব মুনিবর ধরিলা তখন—
কে না জানে স্বতঃ জল শীতগুণ-ময়
অনলে আতপে করে উষ্ণতা ধারণ? ৫৪

"প্রসন্ন হইয়া ঋষি কহিলা আমায়—
শাপ মোচন। 'ইক্ষ্বাকু বংশের চূড়া রঘুর নন্দন
বাণে তব কুম্ভ ভেদ করিবে যখন
আপন গন্ধর্ব্ব দেহ পাবে পুনরায়।' ৫৫

"পেয়ে তোমা চির বাঞ্ছা হইল পূরণ,
নিজ তেজে শাপ মোর করিলে মোচন;
না পারি সাধিতে যদি তব উপকার,
হইবে স্বপদ-লাভ বিফল আমার *। ৫৬

"সম্মোহন নামে বাণ লও, বীরবর,
সম্মোহন অস্ত্র প্রাপ্তি। প্রহারিলে মন্ত্র-পূত করি এই শর
লভিবে বিজয়, অরি না করি নিধন ;
অন্য মন্ত্রে পুন বাণ হবে নিবারণ। ৫৭

* "প্রতিকর্ত্তুমশক্তস্য জীবিতাম্মরণং বরং।"

"এ দান গ্রহণে লজ্জা কর পরিহার,
দয়া প্রকাশিলে যবে করিলে প্রহার
মৃদু অস্ত্র মম প্রতি, কেমনে এখন
নির্দ্দয়ে প্রার্থনা মোর করিবে হেলন?" ৫৮

সম্মত হইলা অজ বীরকুলেশ্বর,
নর্ম্মদার পুণ্য জলে করি আচমন,
দাঁড়ায়ে উত্তর মুখে করিলা গ্রহণ
গন্ধর্ব্ব হইতে মন্ত্র সহ অস্ত্রবর। ৫৯

এই রূপে পথিমধ্যে মিত্রতা দোঁহার
হইল অচিন্ত্যরূপে, বিধি বিধাতার!
চলি গেলা প্রিয়ম্বদ গন্ধর্ব্ব-আলয়,
চলিলা বিদর্ভ দেশে রঘুর তনয়। ৬০

বিদর্ভ রাজপুরে অবস্থান।

অজ আগমনে হর্ষে বিদর্ভের পতি
আসিলা নগর-প্রান্তে লইতে তাঁহায়—
চন্দ্রোদয়ে পয়োনিধি উছলি যেমতি
লঙ্ঘি তীর শশধরে গ্রহিবারে ধায় *। ৬১

আগে যেয়ে পুর মাঝে আনিয়া কুমারে
সেবিলা বিনয়ে ভোজ রাজ-উপচারে;
অতিথির প্রায় ভোজে হেরে পৌরজন,
গৃহস্বামী রূপে অজ শোভিলা তখন †। ৬২

প্রণমি রাঘবে রাজ-কিঙ্কর নিকর
ল'য়ে গেল তাঁরে নব সুচারু ভবনে,
শোভে যার দ্বারদেশে বেদীর উপর
জলপূর্ণ কুম্ভরাজি, সে নব সদনে

---

* চন্দ্রের উদয়ে সমুদ্র স্ফীত হয়। তাহাতে জোয়ার হইয়া থাকে। ৩য় সর্গের ১৭ শ্লোক দ্রষ্টব্য।

† ভোজ রাজা তাঁহার সমস্ত ঐশ্বর্য্য যেন অজের সেবায় অর্পণ করিয়া নিজে আগন্তুকের ন্যায় দৃষ্ট হইলেন।

শোভিলা কুমার এবে মোহন-মূরতি
শৈশবান্তে শোভে কাম যৌবনে যেমতি *। ৬৩

ভাবিছেন আজি অজ সে নারী রতনে,
অতুল রূপের রাশি, যাঁর স্বয়ম্বরে
সমাগত কত রাজা বিদর্ভ নগরে ;
তেঁই রাত্রে নিদ্রাদেবী আজি বহুক্ষণে
আসিলেন যুবরাজ-নয়ন সদন,
মলিনা পতির ভাবে ললনা যেমন † ! ৬৪

প্রভাতে সঙ্গীত বন্দী গাইছে সুস্বরে,
জাগিলা রাঘব, শয্যা-বসন-ঘর্ষণে
বিরলিত অঙ্গরাগ, পীন স্কন্ধোপরে
অঙ্কিত সুচারু চিহ্ন কুণ্ডল-পীড়নে —৬৫

প্রভাত সঙ্গীত। "সুপ্রভাত বিভাবরী, উঠ মহামতি,
দিলা বিধি পৃথ্বীভার দুই জন প্রতি—
এক দিকে তব পিতা করেন বহন,
অন্য দিকে বহ তুমি ত্যজিয়া শয়ন ‡। ৬৬

"নিদ্রা-দেবীবশে তোমা দেখি নিশাকালে
মানিনী কামিনী প্রায় অভিমান ভরে
বিরহ ভুলিলা লক্ষ্মী লয়ে শশধরে,
হেরি তব মুখ-শোভা শশাঙ্ক-মণ্ডলে ;
অস্তমিত সে সুধাংশু হ'য়েছে এখন,
নিরাশ্রয়া লক্ষ্মী এবে, কর হে গ্রহণ §। ৬৭

---

* নব রাজ-ভবনে প্রবেশ করিয়া কুমার, বাল্য অবস্থার পর যৌবনে প্রবিষ্ট মদনের ন্যায়, সমধিক শোভা ধারণ করিলেন।

† অজের মন ইন্দুমতী লাভের চিন্তায় মগ্ন দেখিয়া যেন নিদ্রা ঈর্ষা পরবশে অতি বিলম্বে তাঁহার কাছে আসিলেন। পতির ভাব—অর্থাৎ পতির মনোগত ভাব।

‡ তুমি যুবরাজ, জাগরিত হইয়া তোমারই পিতার রাজ কার্য্যে সহায়তা কর। কারণ রাজ্য ভার উভয়ের উপর ন্যস্ত।

§ চন্দ্র, পদ্ম ও রাজমুখ লক্ষ্মীর নিবাস স্থল, কবিরা এরূপ বর্ণন করিয়াছেন। "লক্ষ্মী চন্দ্রে তোমার সাদৃশ্য দর্শনে রাত্রি যাপন করিয়াছেন। এখন প্রভাত, চন্দ্র অস্তমিত, লক্ষ্মীর অন্য আশ্রয় স্থান নাই। তুমি রাজলক্ষ্মীকে আশ্রয় দান কর। অর্থাৎ জাগরিত হইয়া রাজ কার্য্যে মনোযোগী হও।"

"সুচপল-তারা-যুত তোমার নয়ন,
চঞ্চল-ভ্রমর-যুত চারু শতদল—
যুগপৎ প্রস্ফুটিত হইয়া এখন
উভয়ে উষার মুখ করুক উজ্জ্বল * ! ৬৮

"স্বতঃই সুরভি তব নিশ্বাস-পবন,
পরগুণে লভিবারে সৌরভ তেমন †
ব্যাকুল প্রভাত-বায়ু; তাই যেন ধীরে
হরিছে শিথিল-বৃন্ত কুসুম নিকরে,
আলিঙ্গিছে পরিমল চাহি প্রেমভরে
অরুণ-কিরণে বিকশিত নলিনীরে ! ৬৯

"উষার তুষার বিন্দু যেন মুক্তাহার
শোভিছে আরক্ত নব পল্লব উপর,
শোভে তথা হাসি মাখা অধরে তোমার
বিশদ দশন-পংক্তি অতি মনোহর ! ৭০

"না উঠিতে দিবাকর উদয় ভূধরে
রবি-সুত অরুণ নাশেন অন্ধকার ;
তব পিতা রঘুরাজ না যেতে সমরে,
অগ্রে যেয়ে তুমি শত্রু কর হে সংহার ‡। ৭১

"পার্শ্ব গড়াগড়ি দিয়া তব করিদল
ত্যজিল শয়ন, পদে বাজিছে শৃঙ্খল ;
শোভিছে দশন রক্ত অরুণ-কিরণে,
সিন্দূরে রঞ্জিত যেন গিরি-বিদারণে §। ৭২

---

* প্রাতে পদ্ম ফুটিয়াছে। তোমার চক্ষু ও তদ্রূপ উন্মীলিত হউক।

† সাধারণ বায়ু নিজে সৌরভ-হীন। বৃক্ষের পুষ্প ও পদ্ম হইতে সৌরভ আহরণ করিয়া তোমার নিশ্বাস-বায়ুর অনুকরণ করিতেছে।

‡ রঘুর যুদ্ধাদিতে যাওয়ার পূর্ব্বেই তুমি অগ্রগামী হইয়া শত্রুজয় করিয়া থাক।

§ পর্ব্বতে দন্তাঘাত করিলে হস্তীর দন্তে সিন্দূর গৈরিকাদির বর্ণ লাগিয়া থাকে। এই ক্ষণ প্রভাত-সূর্য্যের কিরণে হস্তীর দন্ত ঐরূপ বর্ণ ধারণ করিয়াছে। ৪৪ শ্লোক দ্রষ্টব্য।

"পট-গৃহে বাঁধা পারসিক অশ্বদল
জাগিয়া উঠিল তব, সরোজ-নয়ন,
সম্মুখে নির্ম্মল লেহ্ সৈন্ধব লবণ,
মুখের মারুতে তাহা করিছে সমল *। ৭৩

"উপহার-পুষ্পমালা শিথিল মলিন,
নিস্তেজ প্রদীপ এবে পরিবেষহীন ;
আমাদের মুখে শুনি তব শুকবরে
সুস্বরে প্রভাত-গীত গাইছে পিঞ্জরে †।" ৭৪

বন্দি-সুত মুখে হেন মধুর সঙ্গীত
শুনিয়া ত্যজিলা শয্যা অজ মহাবীর ;
রাজহংস-কলরবে হ'য়ে জাগরিত
ত্যজে যথা সুপ্রতীক জাহ্নবীর তীর ‡। ৭৫

প্রাতঃক্রিয়া যথাবিধি করি সমাপন,
মনোহর বেশভূষা করিয়া ধারণ,
স্বয়ম্বর-সভা মাঝে গেলেন কুমার,
চারুনেত্রে পক্ষ্মরাজি শোভার আধার। ৭৬

স্বয়ম্বর সভায় গমন।

ইতি কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে
অজস্বয়ম্বরাভিগমন নামক পঞ্চম সর্গ।

---

* প্রাতে অশ্বকে সৈন্ধব লবণ দেওয়া বিধেয় যথা—
"পূর্ব্বাহ্ণ কালে চাশ্বানাং প্রায়শো লবণং হিতং
শূল মোহ বিবন্ধঘ্নং লবণং সৈন্ধবং বরং।"
সিদ্ধযোগ সংগ্রহঃ।

† রাত্রি শেষে দীপালোকের উজ্জ্বলতা থাকে না। বৈতালিক কর্ত্তৃক গীত এই প্রভাত-সঙ্গীত পিঞ্জরস্থ শুক পাখী ও মধুরস্বরে গান করিতেছে।

‡ সুপ্রতীক—ঈশান দিগ্ হস্তী, পূর্ব্বোত্তর কোণে কৈলাসে অবস্থিতি করে। ঐ স্থান হইতে গঙ্গা প্রবাহিত হয়। ঈশান কোণে গঙ্গাতীর-শায়ী দিগ্‌গজ যে রূপ গঙ্গা-তীরে গাত্রোত্থান করে, অজ তদ্রূপ শয্যা হইতে উঠিলেন। বৈতালিকগণের প্রভাত সঙ্গীতের সহিত গঙ্গার রাজহংসের কল ধ্বনির তুলনা।

## ষষ্ঠ সর্গ।

### ইন্দুমতীর স্বয়ম্বর।

সভায় সুচারু মঞ্চে রাজসিংহাসনে
বিরাজিলা রাজগণ বেশে মনোহর,
শোভে যথা দেবগণ বিমান-আসনে,
নিরখিলা আসি হেথা অজ বীরবর। ১

স্বয়ম্বর সভায় অজ।

রতির বিনয়ে তুষ্ট হরের কৃপায়
নিজ অঙ্গ লভি যেন আসিলা মদন *—
হেন রূপ রঘু-সুতে হেরিয়া সভায়
ইন্দুমতী-লাভআশা ত্যজে রাজগণ। ২

ভোজরাজ-প্রদর্শিত উচ্চ মঞ্চোপরে
সুচারু সোপান-পথে উঠিলা কুমার.
উঠে যথা সিংহ-শিশু তুঙ্গ গিরি-শিরে
শিলা-ভঙ্গে করি ধীরে চরণ সঞ্চার। ৩

নানা বর্ণে সুরঞ্জিত চারু আস্তরণে
সমাবৃত রত্নাসনে বসিলা রাঘব,
অতি মনোহর চিত্র ময়ূর-আসনে
শোভেন কার্ত্তিক যথা বীর-কুলর্ষভ। ৪

উদ্ভাসি সহস্র ভাগে সহস্র নৃপতি
অপূর্ব্ব রাজন্য-প্রভা উঠিল সভায়,
দিগ্‌ব্যাপী মেঘদলে উজলি যেমতি
চমকে চপলা, বিশ্ব ধাঁধিয়া ছটায়! ৫

মহামূল্য রাজাসনে সুরম্য সজ্জায়
শোভিছেন রাজগণ; মাঝে সবাকার

* শিবের কোপে কামদেব ভস্মীভূত হইয়াছিলেন। এই জন্য তাঁহার নাম অনঙ্গ। অজ অঙ্গ-বিশিষ্ট মদনের ন্যায় রূপবান্।

বিরাজিলা নিজ তেজে রঘুর কুমার,
দেবতরু মাঝে চারু পারিজাত প্রায় *। ৬

ত্যজি সর্ব্ব রাজগণে অজের উপরে
পৌরজন-নেত্ররাজি পড়িল সত্বর,
পুষ্পতরু ছাড়ি মত্ত বন্য করিবরে
পড়ে যথা মদগন্ধে মধুপ নিকর †। ৭

চন্দ্র-সূর্য্য-বংশভব নৃপতি নিকর,
তাঁদের বংশের কীর্ত্তি গায় বন্দিগণে;
চন্দন ধূপের ধূম পূরিয়া নগর
অতিক্রমি ধ্বজ-রাজি উঠিছে গগনে। ৮

বাজিছে মঙ্গল-বাদ্য মধুর নিক্বণে,
উঠিছে শঙ্খের ধ্বনি ব্যাপি দিগন্তর;
মেঘের গর্জ্জন ভ্রমে পুর-উপবনে
নাচিছে উল্লাস ভরে ময়ূর নিকর। ৯

ইন্দুমতীর আগমন।

সাজি স্বয়ম্বরবেশে চারু ইন্দুমতী
সুবর্ণ শিবিকা চাপি, মানব বাহনে,
আসিলা সে সভা মাঝে; শত রূপবতী
সখীবৃন্দ বেষ্টিয়াছে পরম যতনে। ১০

বিধাতার বর সৃষ্টি সে নারী রতনে
হেরিতে, সহস্র আঁখি পড়িল সেখানে;
রাজগণ দেহমাত্র রহিল আসনে,
মন প্রাণ উড়ি গেল ইন্দুমতী পানে। ১১

---

* পঞ্চ দেবতরুর মধ্যে পারিজাত সর্ব্ব শ্রেষ্ঠ। যথা—
"পঞ্চৈতে দেবতরবো মন্দারঃ পারিজাতকঃ
সন্তানঃ কল্পবৃক্ষশ্চ পুংসি বা হরিচন্দনং।" ইত্যমরঃ

† পুষ্প বৃক্ষ সমূহের সহিত রাজগণের উপমা। নেত্র (চক্ষুঃ) রাজির সহিত ভ্রমর পংক্তির তুলনা। ভ্রমরেরা মদস্রাবী বন্য হস্তী দেখিলে তাহার দিকে ধাবিত হয়।

অতুল রূপের রাশি হেরি সে বামারে
প্রকাশিল প্রেম-ভাব যত রাজগণ,
মাতিয়া মদন মদে, পাদপ নিকরে
প্রকাশে পল্লব-শোভা বসন্তে যেমন *। ১২

মৃণাল ধরিয়া করে এক মহীপাল,
ঘুরাইলা করস্থিত কেলির কমল,
শোভিত মণ্ডলাকারে অন্তঃরেণুজাল,
সুচঞ্চল পত্রাঘাতে ধায় অলিদল। ১৩

রাজগণের চিত্ত-চাঞ্চল্য।

রতন-কেয়ূরে লাগি কুসুমের হার
পড়িতেই স্কন্ধ হ'তে, ধরি তাহা করে
সুবিলাসী এক রাজা স্থাপিলা আবার
ফিরাইয়া চারু মুখ স্কন্ধের উপরে। ১৪

নিক্ষেপিয়া অধঃপানে দৃষ্টি মনোহর,
হেমময় পাদপীঠে অন্য নৃপমণি
বক্র করি পদাঙ্গুলি লিখিলা সত্বর;
বক্রভাবে নখপ্রভা ঝলিল অমনি। ১৫

আলাপিছে মিত্র সনে এক নৃপবর
বাম হস্ত ভর করি আসন উপর,
বামাংস উন্নত তাই হয়েছে তাঁহার,
বিলুণ্ঠিত কটিতটে চারু কণ্ঠহার। ১৬

শ্বেতকেতকীর পত্র বিলাসে প্রিয়ার
শোভে কর্ণমূলে, হেন কেতকীর দল
এক যুবা নখঅগ্রে করিল বিদার
প্রিয়ার-নিতম্বদেশ পরশে কুশল। ১৭

---

* বসন্ত কালে রসোদ্গমে বৃক্ষের নব পল্লবাদি প্রকাশিত হয়। তৎসহ প্রেম-ভাবের তুলনা।

আরক্ত কমল সম রেখাঙ্কিত করে
খেলা ছলে অন্য রাজা ফেলিলেন পাশা,
উজলি সে পাশা রত্ন-অঙ্গুরী-প্রভায় ;
প্রকাশিলা বামা সনে খেলিবার আশা। ১৮

শোভিছে মুকুট এক নৃপতির শিরে,
তথাপি স্খলন ছল করি নরপতি
দিলা কর হীরকের কিরীট উপরে,
ঝলিল অঙ্গুলি মাঝে হীরকের জ্যোতি! ১৯

সুনন্দা কর্ত্তৃক রাজগণের গুণ গৌরব বর্ণনা।

সুনন্দা নামেতে প্রতিহারিণী তথন
রাজগণ ইতিবৃত্ত বিদিত যাহার,
কুমারীরে ল'য়ে অগ্রে মগধ-রাজার,
প্রগল্ভ পুরুষ প্রায় কহিল বচন— ২০

মগধ-রাজ।

"পরন্তপ নাম এই মগধ-ঈশ্বর,
অরিন্দম, মহাবীর, প্রকৃতি-গম্ভীর,
প্রজার রঞ্জন কার্য্যে রত নিরন্তর,
দীনের শরণ রাজা পরম সুধীর। ২১

"যদিও সহস্র রাজা আছেন ধরায়,
এই রাজা হ'তে ধরা হৈলা রাজন্বতী,
যদিও অগণ্য তারা শোভিত নিশায়
কিন্তু নিশি পেয়ে শশী হন জ্যোতিষ্মতী। ২২

"বহু যজ্ঞ সাধি সদা মগধ-ঈশ্বর
রাখিলা বাসবে নিজ গৃহে নিরন্তর,
ইন্দ্রের বিরহে স্বর্গে শচীর বদনে
বিমুক্ত অলক তাই মন্দার বিহনে *। ২৩

---

* রাজ ভবনে নিত্য যজ্ঞাদি সম্পন্ন হওয়াতে ইন্দ্রকে যজ্ঞ ভোগার্থ সর্ব্বদা সে থানে অবস্থিতি করিতে হয়। এই জন্য শচী একা স্বর্গে থাকেন ও পতির প্রবাস হেতু পারিজাত ধারণাদি কেশ-সংস্কার ত্যাগ করিয়াছেন। শাস্ত্র বচন—

"ক্রীড়াং শরীর-সংস্কারং সমাজোৎসব-দর্শনং।
হাস্যং পরগৃহে যানং ত্যজেৎ প্রোষিত-ভর্ত্তৃকা।"

"ইচ্ছা যদি, দেও পাণি এই রাজবরে,
যাইবে কুসুমপুরে, রমণী নিকরে *
মহোৎসবে মাতি, বসি হর্ম্ম্য-বাতায়নে
জুড়াবে নয়ন তোমা হেরি, বরাননে।" ২৪

এ রূপ কহিল যদি সুনন্দা সুন্দরী,
নমিলা মগধরাজে ভোজ-রাজবালা,
সদূর্ব্বা তুলিছে করে মধুকের মালা †;
নীরবে সে স্থান হ'তে চলিলা কুমারী। ২৫

তথা হ'তে দৌবারিকী অন্য রাজ পানে
ল'য়ে গেল কুমারীরে, মানসের নীরে
লয়ে যায় উর্ম্মিমালা পবন-চালনে
পদ্ম হ'তে পদ্মান্তরে যথা মরালীরে ‡। ২৬

অঙ্গ-রাজ।

কহিল সুনন্দা "এই অঙ্গদেশপতি,
দেবাঙ্গনা বাঞ্ছে যাঁর এ নব যৌবন,
দমিল দেবর্ষি আসি যাঁর গজগণ,
ধরায় ইন্দ্রের পদ ভুঞ্জেন সুমতি §। ২৭

"বধিলেন অঙ্গরাজ যবে অরি-দলে,
কাঁদিল তাদের নারী ত্যজি মুক্তাহার,

---

* কুসুমপুর—পাটলীপুত্র নগর।

† মধূক—মৌয়া ফুল স্বয়ম্বর-মালায় ব্যবহৃত হইত। ইহা বসন্তকালে প্রস্ফুটিত হয়।

‡ উর্ম্মিমালার সহিত দৌবারিকী সুনন্দার উপমা। মানস সরোবরে তরঙ্গ মালা রাজহংসীকে এক পদ্ম হইতে অন্য পদ্ম সমীপে লইয়া যায়। মূল শ্লোক—

"তাং সৈব বেত্র-গ্রহণে নিযুক্তা
রাজান্তরং রাজ-সুতাং নিনায়।
সমীরণোত্থেব তরঙ্গ-লেখা
পদ্মান্তরং মানস-রাজহংসীং॥" ২৬

§ অঙ্গ দেশ—এই দেশে গঙ্গা ও সরযূ নদী মিলিত। বর্ত্তমান মুঙ্গের ও ভাগলপুরের অন্তর্গত। চম্পানগর ইহার রাজধানী। রামায়ণের সময়ে অঙ্গরাজ লোমপাদ দশরথের কন্যা শান্তা কে কন্যারূপে গ্রহণ করেন।

অষ্টাদশ দ্বীপে যূপ করিয়া স্থাপন
সাধিলা অসংখ্য যাগ ত্রাসিয়া বাসবে *। ৩৮

"কুকার্য্য কল্পনা প্রজা করিলে অন্তরে
দিব্য চক্ষে দেখি রাজা ধনুর্ব্বাণ করে
অমনি যাইয়া অগ্রে করিত বারণ,
মন মাঝে পাপবীজ করিয়া দলন †। ৩৯

"তাঁর কারাগারে বদ্ধ হ'য়ে ধনুর্গুণে
কাঁদিল বাসব-ত্রাস রাজা দশানন
নিশ্চল বিংশতি হস্ত, নিশ্বাসিয়া ঘনে
দশ মুখে কৃপা তাঁর মাগিল রাবণ ‡। ৪০

"জন্মিলা তাঁহার বংশে প্রতীপ সুমতি ;
আশ্রয়ের দোষে লক্ষ্মী সতত চঞ্চলা— §

---

* মূল শ্লোক—"সংগ্রামনির্ব্বিষ্ট-সহস্র-বাহুঃ
অষ্টাদশদ্বীপ-নিখাত-যূপঃ।
অনন্য-সাধারণ-রাজশব্দঃ
বভূব যোগী কিল কার্ত্তবীর্য্যঃ।" ৩৮

মল্লিনাথের মতে কার্ত্তবীর্য্য রাজা কেবল যুদ্ধের সময়ে সহস্র-বাহু হইতেন। অন্য সময়ে দ্বিবাহু-বিশিষ্ট ছিলেন। যথা—"সংগ্রামেষু যুদ্ধেষু নির্ব্বিষ্টাঃ অনুভূতাঃ সহস্রং বাহবো যস্য স তথোক্তঃ। যুদ্ধাদন্যত্র দ্বিভুজ এব দৃশ্যতে ইত্যর্থঃ।"

† এই রাজা কার্ত্তবীর্য্যার্জ্জুন নামে প্রসিদ্ধ। ইহাঁর নাম করিলে হৃত দ্রব্য পুনঃ প্রাপ্ত হওয়া যায়, প্রবাদ। ইনি পরশুরাম কর্ত্তৃক নিহত হইয়াছিলেন।

‡ কার্ত্তবীর্য্য রাজা রাবণকে পরাজয় করিয়া কারাবদ্ধ করিয়াছিলেন। মূল শ্লোক—
"জ্যাবন্ধ-নিষ্পন্দ-ভুজেন যস্য
বিনিঃশ্বসদ্বক্ত্র-পরম্পরেণ।
কারাগৃহে নির্জ্জিত-বাসবেন
লঙ্কেশ্বরেণোষিতমাপ্রসাদাৎ।" ৪০

§ লক্ষ্মী যে ব্যক্তিকে আশ্রয় করেন তাহার দোষ পাইলেই তাহাকে ত্যাগ করেন। এই জন্য লক্ষ্মীকে চঞ্চলা বলা হয়। ভারবির কাব্যে এ রূপ আছে—

এ কলঙ্ক কমলার খণ্ডিলা নৃপতি,
ইহার সদনে সদা ধনদা অচলা। ৪১

"অগ্নির সহায়ে চির বিজয়ী সমরে *
বিমুখিলা বীরবর পদ্মপত্র প্রায়
পরশুরামের সেই সুতীক্ষ্ণ কুঠারে,
ক্ষত্রিয়ের কালরাত্রি ঘটিল যাহায় †। ৪২

"এ সুবাহু রাজবরে বর, বরাননে,
ইচ্ছা যদি হেরিবারে হর্ম্ম্য-বাতায়নে
ঊর্ম্মিময় কাঞ্চীরূপা নর্ম্মদা তটিনী
মাহিষ্মতী নগরীর নিতম্ব-লম্বিনী ‡।" ৪৩

প্রিয়-দরশন সেই অনূপ-ঈশ্বরে
না চাহিলা প্রেম-নেত্রে রাজার নন্দিনী,—
শরদে বারিদ-মুক্ত পূর্ণ শশধরে
কভু কি প্রেমের ভাবে হেরে কমলিনী §? ৪৪

মথুরা দেশের রাজা সুষেণ নৃপতি ¶
আপন বিশুদ্ধ বংশে প্রদীপ যেমতি,

---

যথা— "সর্ব্বশাস্ত্র জানিয়াও অক্ষম যে জন
দমিতে স্বদেহ-ভব মত্ত রিপুগণ,
আপন চাপল্যদোষে সেই জনমায়
লক্ষ্মীর চপলা বলি অখ্যাতি ধরায়।"
কিরাতার্জ্জুন। ২ সঃ ৪১ শ্লোক।

* ইঁহার পূর্ব্ববর্ত্তী নীল নামক রাজা অগ্নিকে কন্যাদান করায়, অগ্নি তন্নগর-আক্রমণকারী শত্রুকে দগ্ধ করিতেন।

† পরশুরাম ২১ বার কুঠারাঘাতে ক্ষত্রিয়কুল ধ্বংস করিয়াছিলেন।

‡ নর্ম্মদা নদী এই নগরীর প্রান্ত-বাহিনী। মূল শ্লোক—

"অস্যাঙ্ক-লক্ষ্মীর্ভব দীর্ঘ-বাহোঃ
মাহিষ্মতী-বপ্র-নিতম্ব-কাঞ্চীং।
প্রমোদ জালৈর্জলবেণী-রম্যাং
রেবাং যদি প্রেক্ষিতু মস্তিকামঃ।" ৪৩

§ পদ্ম চন্দ্রোদয়ে প্রস্ফুটিত হয় না।

¶ শূরসেন প্রদেশের রাজধানী—মথুরা।

স্বর্গেও সুযশঃ যাঁর গাইছে অপ্সরে;
সুনন্দা দেখায়ে তাঁরে কহিল সুস্বরে—। ৪৫

"নীপরাজবংশ-ভব এই নৃপবর,
জ্ঞান মৌন ক্ষমা শক্তি আদি গুণচয়
ত্যজিয়া বিরোধ-ভাব মিলি পরস্পর
ভূষিল এ রাজবরে, সর্ব্বগুণালয়—
সিংহ-গজ-আদি জন্তু শান্ত তপোবন
পশিলে, বিরোধভাব ত্যজে লো যেমন *। ৪৬

"হিমাংশুর সম কান্তি নয়ন-মধুর
শোভে তাঁর রূপরাশি আপন ভবনে;
প্রখর প্রতাপ তাঁর নাশি রিপুগণে
জনমায় অরি-গৃহে তৃণের অঙ্কুর †। ৪৭

"জলকেলি যবে রাজা করে যমুনায়,
নারীগণ-স্তন-ধৌত সুশ্বেত চন্দনে
নীলজল শ্বেত বর্ণ ধরে মথুরায়,
প্রয়াগে যেমতি হয় জাহ্নবী-মিলনে ‡। ৪৮

"দিয়া নিজ শিরোমণি, যমুনা-জীবনে
কালিয় গরুড়-ভয়ে পাইল আশ্রয়, §
সে মণি ইহার বক্ষে ঝলে তেজোময়,
বিনিন্দি মাধব-বক্ষে কৌস্তভ রতনে। ৪৯

"বর এই যুববরে, ইন্দুনিভাননে,
কোমল পল্লবময় কুসুম-শয়নে

---

* ১সঃ ২২ শ্লোক দ্রষ্টব্য।

† শত্রুদিগের বিনাশে তাহাদের ভবনে তৃণাদি জন্মিয়া থাকে।

‡ প্রয়াগেই গঙ্গার শ্বেত জলের সহিত মিলিত হইয়া যমুনার নীল জল শ্বেত দৃষ্ট হয়। মথুরায় গাঙ্গা সঙ্গমের অভাব। তথায় জল-কেলিরত নারীগণের অঙ্গের শ্বেত চন্দন প্রক্ষালিত হইয়া যমুনার জল শ্বেত হইয়া যায়। ১৩সঃ ৫৪ শ্লোক দ্রষ্টব্য।

§ পূর্ব্বকালে গরুড়ের তাড়নায় কালিয় নাগ যমুনার জলে প্রবেশ করিয়া রক্ষা প্রাপ্ত হইয়া মথুরাধিপতিকে তাহার মস্তকের মণি প্রদান করিয়াছিল। সেই মণি এখন সুষেণ নৃপতির বক্ষে শোভা পাইতেছে।

ভুঞ্জিবে যৌবন-ধন মঞ্জু কুঞ্জবনে,
কুবের উদ্যান সম চারু বৃন্দাবনে *। ৫০

"মনোহর গোবর্দ্ধন গিরির কন্দরে
বসিয়া শৈলেয়-গন্ধি আর্দ্র শিলাতলে
বরিষায় হেরিবে লো ময়ূর নিকরে,
নাচিছে হেরিয়া ঘন নীল নভস্থলে!" ৫১

আবর্ত্ত-শোভন-নাভি, অন্যের ভাবিনী †
চলিলা সুন্দরী ছাড়ি মথুরার নাথে;
পথবর্ত্তী শৈলে যথা রাখিয়া পশ্চাতে
যায় নদী মন্দগতি সাগর-গামিনী ‡। ৫২

কলিঙ্গ রাজ। হেমাঙ্গদ নামে রাজা কলিঙ্গের পতি
পরেন অঙ্গদ ভুজে শত্রু-দর্পহারী;
আসিলা সম্মুখে তাঁর চারু ইন্দুমতী
পূর্ণেন্দু-বদনা, হেরি কহিল কিঙ্করী— ৫৩

"মহেন্দ্র পর্ব্বত সম বলী এ রাজন্,
শাসেন জলধি আর মহেন্দ্র ভূধর, §

---

* মূল শ্লোক—

"সম্ভাব্য ভর্ত্তারং অমুং যুবানং
মৃদু-প্রবালোত্তর-পুষ্পশয্যে।
বৃন্দাবনে চৈত্ররথাদনূনে
নির্বিশ্যতাং সুন্দরি যৌবন-শ্রীঃ॥" ৫০

† যিনি শীঘ্রই অন্য বর নির্ব্বাচন করিবেন। সাগরাভিমুখী নদীর ন্যায় ইন্দুমতী তাঁহার বরণীয় স্বামীর উদ্দেশে গমন করিতেছেন। নদীর ঘূর্ণিজলের সহিত তাঁহার নাভির তুলনা। ১৬সঃ ৬৩ শ্লোক দ্রষ্টব্য।

‡ পশ্চাতে ত্যক্ত পর্ব্বতের সহিত মথুরাধিপতি সুষেণের তুলনা। মূল শ্লোক—

"নৃপং তমাবর্ত্ত-মনোজ্ঞ-নাভিঃ
সা ব্যত্যগাৎ অন্য বধূর্ভবিত্রী।
মহীধরং মার্গবশাদুপেতং
স্রোতোবহা সাগর-গামিনীব॥" ৫২

§ মহেন্দ্র পর্ব্বত ( Eastern Ghats ) কলিঙ্গ রাজ্যের অন্তর্গত ছিল। Vide "Ancient Geography of Asia. P. 43."

সেনা অগ্রে চলে তাঁর সহস্র কুঞ্জর
সচল মহেন্দ্রাচল সম দরশন *। ৫৪

"শত্রুর বিজয়লক্ষ্মী জিনিয়া সমরে
ধনুর্দ্ধর, ভুজে তুলি নিয়াছিলা বলে;
লক্ষ্মীর সাঞ্জন অশ্রু পড়ি ভুজোপরে
অঙ্কিল শ্যামল রেখা গুণাঘাত ছলে †। ৫৫

হর্ম্ম্যোপরি সুপ্ত যবে কলিঙ্গ-ঈশ্বর,
অদূরে তরঙ্গ-রঙ্গে পূরব সাগর
আসিয়া গবাক্ষ পাশে বৈতালিক প্রায়
গম্ভীর নিনাদে তাঁরে নিয়ত জাগায়। ৫৬

কর কেলি, রাজবালা, এ রাজার সনে
সিন্ধু-তীরে সু-মর্ম্মর তালবন মাঝে ‡;
দূর দ্বীপ হ'তে বহি লবঙ্গ প্রসূনে §
পবন জুড়াবে স্বেদ ও মুখ-সরোজে!" ৫৭

---

* ইহাঁর যুদ্ধের হস্তি-শ্রেণী পর্ব্বত সদৃশ। মূল শ্লোক—
"অসৌ মহেন্দ্রাদ্রি সমান-সারঃ
পতির্মহেন্দ্রস্য মহোদধেশ্চ।
যস্য ক্ষরৎ-সৈন্যগজচ্ছলেন
যাত্রাসু যাতীব পুরো মহেন্দ্রঃ॥ ৫৪

† ধনুর্গুণের ঘর্ষণে রাজার দ্বিবাহুতে যে কাল দাগ (কড়া) পড়িয়াছে, তাহা যেন লক্ষ্মীর কজ্জলময় অশ্রু চিহ্ন। তাঁহার ধনুর্ব্বিদ্যার কৌশলে শত্রুর পরাভব অবধারিত ছিল।

‡ মূল শ্লোক—
"অনেন সার্দ্ধং বিহরাম্বু-রাশেঃ
তীরেষু তালীবন-মর্ম্মরেষু।
দ্বীপান্তরানীত-লবঙ্গপুষ্পৈঃ
অপাকৃত-স্বেদলবা মরুদ্ভিঃ॥" ৫৭

§ ইংলণ্ডীয় কবি মিল্টনেও এরূপ ভাব পাওয়া যায় যথা—
"As when to them, who sail
Beyond the Cape of Hope * * *
* * * off at sea, north east winds blow
Sabean odors from the spicy shore
Of Araby the Blest". Par. Lost. B. IV.

সখীর প্রলোভ বাণী শুনি সুবদনী
অন্যত্র চলিলা, ছাড়ি কলিঙ্গের পতি,
গ্রহ-দোষে দোষী জনে ত্যজিয়া যেমতি
চলেন সুভগা লক্ষ্মী গুণ-বিলাসিনী। ৫৮

নাগপুর রাজ। দেবাকৃতি মহাবীর নাগপুরেশ্বরে
দেখাইয়া দৌবারিকী কহিল তখন
সম্ভাষিয়া সুন্দরীরে;—"কর বিলোকন
চকোরাক্ষী রাজবালা, এই রাজবরে। ৫৯

"এই পাণ্ড্য, শোভে গলে মুকুতার হার,
সুলোহিত চন্দনে চর্চ্চিত কলেবর—
যেমতি অরুণ-রাগে রঞ্জিত ভূধর
নির্ঝর-প্রবাহ গলে শোভার আধার *! ৬০

"অশ্বমেধ অন্তে স্নান করিলে রাজন্,
অগস্ত্য সুস্নান তাঁর জিজ্ঞাসে আদরে,
বিন্ধ্যের গৌরব যিনি করিলা খণ্ডন, †
পান করি উগরিলা পুন বারিধিরে ‡। ৬১

---

* মুক্তামালা সদৃশ নির্ঝর স্রোতঃ-শোভিত প্রাতঃ সূর্য্য কিরণে লোহিত সানুবিশিষ্ট পর্ব্বতের সহিত পাণ্ড্য রাজের উপমা। মূল শ্লোক—

"পাণ্ড্যোঽয়ং অংসার্পিত-লম্বহারঃ
ক্লিপ্তাঙ্গরাগো হরিচন্দনেন।
আভাতি বালাতপ-রক্তসানুঃ
স নির্ঝরোদ্গার ইবাদ্রিরাজঃ।" ৬০

পাণ্ড্যরাজ সম্বন্ধে ৪সঃ ৪৯ শ্লোক ও তৎটীকা দ্রষ্টব্য।

† অগস্ত্য বিন্ধ্যগিরি উল্লঙ্ঘন করিয়া দক্ষিণে বাস করেন। তিনি পাণ্ড্য রাজের হিতৈষী বলিয়া বর্ণিত হইয়াছেন। ইহা কাল-ক্রমিক নহে। এতদ্ সম্বন্ধে ৪সঃ ৪৯ শ্লোকের টীকা দ্রষ্টব্য। অশ্বমেধ যজ্ঞ সমাপ্ত হইলে রাজারা পবিত্র জলে স্নান করিতেন। এই স্নানের অন্তে আত্মীয় ও হিতৈষিগণ সুস্নান হইয়াছে বলিয়া জিজ্ঞাসা করিতেন, এই জন্য তাঁহারা "সৌস্নাতিক" পদে অভিহিত। ১২সঃ ৩১ ও ১৩সঃ ৩৬ শ্লোক দ্রষ্টব্য।

‡ ইন্দ্র বৃত্রাসুরকে বধ করিলে পর তাহার সঙ্গীয় যোদ্ধা কালেয়গণ সমুদ্রে প্রবেশ করিয়াছিল। তাহারা তথা হইতে উঠিয়া নানা প্রকার অত্যাচার করিত। দেবগণের প্রার্থনায় অগস্ত্য সমুদ্র পান করিয়া শুষ্ক করেন ও কালেয়গণ ধৃত হইয়া নিহত হয়। পৌরাণিক প্রবাদ। এতদ্দ্বারা অনুমিত হয় যে পূর্ব্বকালে ভারতের দক্ষিণ ও পশ্চিম সমুদ্রে

"শিব হ'তে মহা অস্ত্র লভিলা রাজন্;
জনস্থান-আক্রমণভয়ে লঙ্কেশ্বর
এই রাজা সহ সন্ধি করিয়া স্থাপন
গিয়াছিল জিনিবারে দেব পুরন্দর *। ৬২

"বিধি মতে পাণি দান কর এ রাজায়
দাক্ষিণাত্য মহাকুলে জনম যাঁহার;
সরত্ন-অর্ণব-কাঞ্চী বসুধার প্রায়
হইবে সপত্নী তুমি দক্ষিণা দিশার †। ৬৩

"বিহরিবে নিরন্তর মলয় অঞ্চলে ‡
আবৃত তমাল পত্রে যথা কুঞ্জবন,
বেষ্টিছে তাম্বূল লতা পূগ তরুদলে,
আলিঙ্গিছে এলা-লতা সুরভি চন্দন। ৬৪

---

(Arabian sea) নাবিক দস্যুদিগের উপদ্রব ছিল (Sea pirates) ও অগস্ত্য-প্রমুখ আর্য্যগণ কর্ত্তৃক তাহারা ধ্বংস প্রাপ্ত হয়। এই সমুদ্র পথে ইরান, আসিরিয়া, গ্রীশ, মিশর (Egypt) প্রভৃতি পাশ্চাত্য দেশের সহিত ভারতের বাণিজ্য গমনাগমন থাকা জানা যায়। অগস্ত্য উক্ত প্রকারে ঐ সমুদ্র এইরূপ নিরুপদ্রব করিয়াছিলেন যে তাহা যেন তাহার পক্ষে গণ্ডূষ জল প্রায় হইয়াছিল ও তিনি ঐ মহৎ কার্য্যের জন্য জলেশ্বর বরুণের পুত্র রূপে বর্ণিত হইয়াছেন, ও দক্ষিণ আকাশে নক্ষত্র রূপে ( Star Canopus) তাঁহার উদয়ে সমুদ্র শান্ত ভাব ধারণ করে প্রবাদ, যথা—

"অগস্ত্যোদক্ষিণা মাশা মাশ্রিত্য নভসি স্থিতঃ
বরুণস্যাত্মজো যোগী বিন্ধ্য-বাতাপি-মর্দ্দনঃ।" ব্রহ্ম পুরাণ।

* জনস্থান দাক্ষিণাত্যের পশ্চিম ভাগে রাবণের অধিকৃত দেশ। তাহা রাবণের সেনাপতি খর ও দূষণ কর্ত্তৃক শাসিত হইত। এই স্থানে পঞ্চবটীতে শূর্পণখার নাসিকাচ্ছেদ হইয়াছিল। পাছে পাণ্ড্যরাজ জনস্থান আক্রমণ করেন, এই ভয়ে তাঁহার সহিত সন্ধি স্থাপন করিয়া রাবণ আর্য্যাবর্ত্ত জয় করিতে গিয়াছিলেন। ইহা কবির কল্পনা মাত্র। রামায়ণ ও মহাভারতের বহুকাল পরে পাণ্ড্য রাজাদিগের অস্তিত্ব ও অভ্যুদয় হইয়াছিল।

† ইনি সমুদ্র-বেষ্টিতা রত্ন-বহুলা দক্ষিণ দিক্ অর্থাৎ দাক্ষিণাত্যের পতি, তুমি তাঁহাকে বরণ করিলে দক্ষিণ দিক্ তোমার সপত্নী হইবে।

‡ মলয় দেশ—পশ্চিম ঘাট (Western ghats) পর্ব্বতের দক্ষিণ অংশ, পাণ্ড্য রাজ্যের অন্তর্গত থাকা প্রকাশ। এই দেশে চন্দন ও এলাচ ও তাম্বূল ইত্যাদি বহুল পরিমাণে জন্মে। মূল শ্লোক—

"তাম্বুল-বল্লীপরিণদ্ধ-পূগা-
স্বেলা-লতা-লিঙ্গিত-চন্দনাসু।
তমাল-পত্রাস্তরণাসু রন্তং
প্রসীদ শশ্বৎ মলয়স্থলীষু।" ৬৪

Vide "Anc. Geo. Asia p. p. 41,42."

"নীলোৎপল-নীলতনু এই নৃপমণি, *
গো-রোচনা সম গৌর বরণ তোমার,
উভয় মিলনে শোভা বাড়িবে অপার—
শোভিবে মেঘের কোলে যেন সৌদামিনী!" ৬৫

ভোজের ভগিনী ইন্দুমতীর হৃদয়ে
না পশিল সুনন্দার বচন মধুর;
পশে কি সুধাংশু-অংশু নিশীথ সময়ে
মুদিত কমলে, রবি-বিরহ-বিধুর † ? ৬৬

যে যে রাজগণে ছাড়ি চলিলা যুবতী
মলিন তাঁদের মুখ দুখের আঁধারে;
গেলে চলি দীপ-শিখা নিশায় যেমতি
রাজপথে হর্ম্ম্যরাজি ডুবে অন্ধকারে ‡! ৬৭

যুবরাজ অজ।

নিকটে আইল বালা; রঘুর নন্দন
বরে কি না বরে তাঁরে ভাবিয়া আকুল;
কাঁপিল দক্ষিণ ভুজে কেয়ুর-বন্ধন, §
ঈষৎ ফুটিল তাহে আশার মুকুল। ৬৮

সর্ব্বাঙ্গ-সুন্দর হেরি রঘুর কুমার
দাঁড়াইলা রাজবালা, না চলিলা আর;—
মঞ্জরিত সহকারে পাইলে যেমতি
না যায় অপর বৃক্ষে ভ্রমরের পাঁতি। ৬৯

---

* পাণ্ড্যরাজ কৃষ্ণকায় ছিলেন।

† রাত্রিকালে সূর্য্যের বিরহে মুদ্রিত পদ্মের কাছে চন্দ্রের কিরণ প্রীতিজনক নহে। সুনন্দার উক্ত মিষ্ট বাক্য ইন্দুমতীর পক্ষে তদ্রূপ হইল।

‡ মূল শ্লোক—

"সঞ্চারিণী দীপ শিখেব রাত্রৌ
যং যং ব্যতীয়ায় পতিংবরা সা।
নরেন্দ্র-মার্গাট্ট ইব প্রপেদে—
বিবর্ণভাবং স স ভূমিপালঃ॥" ৬৭

§ পুরুষের দক্ষিণ বাহু-স্পন্দন শুভ-সূচক। কেয়ুর—বাজু।

অজে নিবেশিত-মতি রাজার নন্দিনী
শরদিন্দু-নিভাননা, হেরিয়া আদরে
বচন-কুশলা ধনী মধুর-ভাষিণী
বিস্তারি সুনন্দা সখী কহিল তাঁহারে— ১০

"ককুৎস্থ নামেতে রাজা রাজকুলমণি
জন্মিয়া ইক্ষ্বাকুবংশে শাসিলা ধরণী.
কাকুৎস্থ মহতী খ্যাতি ইহারি কারণ
ধরেন কোশলেশ্বর নরপতিগণ। ১১

"দেবাসুর যুদ্ধে শিবরূপে নৃপবর
বৃষরূপী বাসবের ককুদ উপর *
বসি বাণে দৈত্যগণে করিলা নিধন;
দৈত্য-নারী ত্যজে মুখে পত্রক-রচন †। ১২

"স্বমূর্ত্তি ধরিলে ইন্দ্র, পুন তাঁর সনে
বসিলা ককুৎস্থ, সুর-গজ-আস্ফালনে
শিথিল ইন্দ্রের ভুজে রতন-কেয়ূর
রাজার কেয়ূরে লাগি বাজিল মধুর। ১৩

"ককুৎস্থের কুলে জন্ম করিলা গ্রহণ
সুযশা কুলের দীপ দিলীপ নৃপতি,
ইন্দ্রের ঈর্ষায় ক্ষান্ত হইলা সুমতি
উনশত যজ্ঞমাত্র করি সমাপন ‡। ১৪

"সুদূর বিহার স্থানে গমন সময়ে
নর্ত্তকী শুইলে পথে রাজত্বে তাঁহার

* বিষ্ণুর অংশাবতার পুরঞ্জয় নামে সূর্য্যবংশীয় রাজা পূর্ব্বকালে বৃষরূপধারী ইন্দ্রের ককুদ বা স্কন্ধের ঝুঁটির উপর বসিয়া যুদ্ধ করিয়াছিলেন। তাহাতে তিনি ককুৎস্থ নামে প্রসিদ্ধ। বৃষের পৃষ্ঠে আরোহণ করাতে তিনি শিবের ন্যায় দৃষ্ট হইয়াছিলেন।

† বৈধব্য বশতঃ। পত্রক রচনা—চন্দনাদি দ্বারা কপোলাদি ভূষিত করা।

‡ ৩য় সর্গের ৬৪—৬৯ শ্লোক দ্রষ্টব্য।

অঙ্গের বসন বায়ু না উড়া'ত ভয়ে;
হরিতে প্রসারে কর সাহস কাহার * ? ৭৫

"তাঁর পুত্র রঘু এবে রাজ্য-অধিকারী
বিশ্বজিৎ যজ্ঞ যিনি করিয়া সাধন,
দিগন্ত-অর্জ্জিত নিজ ঐশ্বর্য্য বিতরি
রাখিলা মৃণ্ময় পাত্র একমাত্র ধন † ! ৭৬

"বারিধির গর্ভে আর ভূধর শিখরে
সুরলোকে, নাগলোকে অতল পাতালে
ব্যাপ্ত তাঁর যশোরাশি; বিশ্ব চরাচরে
কার সাধ্য সীমা করে সেই যশোজালে? ৭৭

"তাঁহার তনুজ এই অজ বীরবর,
ইন্দ্রের জয়ন্তে জিনি রূপে মনোহর;
পিতৃ সহ সম ভাবে বহেন কুমার
এ নব বয়সে গুরু পৃথিবীর ভার ‡। ৭৮

"রূপে, গুণে, কুলে, শীলে, নবীন যৌবনে
তব তুল্য এ কুমার, ওলো বরাননে;
বর তাঁরে, নিরখিয়া জুড়াবে নয়ন—
রতনে কাঞ্চনে আহা হউক মিলন §!" ৭৯

ইন্দুমতীর অনুরাগ।

শুনিয়া সখীর এই মধুমাখা বাণী
সম্বরি নবীন লাজ রাজার নন্দিনী

---

* ১ম সঃ ২৭ শ্লোক দ্রষ্টব্য।
† ৫ম সঃ ১,২ শ্লোক দ্রষ্টব্য।
‡ অজ যুবরাজ পদে অভিষিক্ত। ৫ম সঃ ৬৬ শ্লোক দ্রষ্টব্য।
§ মূল শ্লোক—

"কুলেন কান্ত্যা বয়সা নবেন
গুণৈশ্চ তৈস্তৈর্বিনয়-প্রধানৈঃ।
ত্বমাত্মনস্তুল্যং অমুং বৃণিষ্ব
রত্নং সমাগচ্ছতু কাঞ্চনেন॥" ৭৯

সপ্রেম প্রসন্ন নেত্রে হেরিলা কুমারে—
দৃষ্টিযোগে মাল্য যেন দিলেন তাঁহারে *। ৮০

যুবক অজের প্রতি নব অভিলাষ
ফুটিয়া বলিতে লাজে অক্ষমা কুমারী ;
তাই যেন অনুরাগ হইল প্রকাশ
রোমাঞ্চ রূপেতে তনু শরীর বিদারি †। ৮১

যুবতীর হেন ভাব করি দরশন
পরিহাস ছলে সখী কহিল তখন—
"চল ধনি, অন্য দিকে দেখ রাজগণে ;"
রোষে বালা হেরে তারে কুটিল নয়নে ‡। ৮২

বরমাল্য প্রদান। নব অনুরাগ ভরে ভোজ-রাজবালা
সখী-হস্তে অজ-গলে করিলা অর্পণ
মূর্তিমান্ প্রেমরূপ স্বয়ম্বর মালা,
রঞ্জিত মঙ্গল দ্রব্যে মানস-মোহন। ৮৩

মঙ্গল কুসুমচয়ে রচিত সে মালা
ঝুলিল সে কুমারের বিশাল উরসে ;
অজের হইল মনে যেন রাজবালা
বাঁধিলেন কণ্ঠ তাঁর চারু ভুজপাশে §। ৮৪

তুল্যরূপ উভয়ের হেরিয়া মিলন
একবাক্যে প্রশংসিল পুরবাসিগণ—

* এ প্রকার দৃষ্টিই যেন বর-মাল্যের কার্য্য করিল।

† অনুরাগ বাক্যের দ্বারা প্রকাশ না পাইয়া রোমাঞ্চে পরিণত হইয়াছিল।

‡ মূল শ্লোক—

"তথাগতায়াং পরিহাসপূর্ব্বং
সখ্যাং সখী বেত্রভৃদাবভাষে।
আর্য্যে ব্রজামোঽন্যত ইত্যথৈনাং
বধূরসূয়া-কুটিলং দদর্শ।" ৮২

§ অজ স্বয়ম্বর-মালাই যেন ইন্দুমতীর কোমল ভুজ-লতা স্বরূপ অনুভব করিলেন।

"মিলিল কৌমুদী মেঘ-মুক্ত শশী সনে"
"সমাগতা ভাগীরথী সাগর সদনে * !"—
উঠিল সভায় হেন আনন্দের ধ্বনি
শুনিয়া ব্যথিত চিত্ত যত নৃপমণি। ৮৫

এক দিকে বর-পক্ষ প্রফুল্ল সভায়
অন্য দিকে রাজবৃন্দ বিষণ্ণ-হৃদয়,
ফুটিলে কমল যথা সরসে উষায়
বিষাদে মুদিত-নেত্র কুমুদ-নিচয় † ! ৮৬

ইতি কালিদাস কৃত রঘুবংশের বঙ্গানুবাদে
স্বয়ম্বর বর্ণন নামক ষষ্ঠ সর্গ।

---

* চন্দ্রের সহিত জ্যোৎস্নার মিলন, ও সাগরের সহিত গঙ্গার মিলন যেই রূপ, অজের সহিত ইন্দুমতীর সেই রূপ মিলন হইল।

† অজের পক্ষীয় রাজগণের সহিত প্রভাত কালীন প্রফুল্ল পদ্ম সমূহের উপমা। বিপক্ষ রাজারা সেই সময়ে নিমীলিত কুমুদ সমূহের ন্যায় বিষণ্ণ দৃষ্ট হইল।

# সপ্তম সর্গ।

যোগ্য বরে বরিলেন চারু ইন্দুমতী,
দেবসেনা যেন আহা বরিল কুমারে * !
ভগিনীরে সঙ্গে লয়ে ভোজ নরপতি
চলিলেন পুরমুখে আনন্দ অন্তরে। ১

চলি গেল রাজগণ শিবিরে আপন,
প্রভাত-নক্ষত্র প্রায় মলিনবদন,
না পাইয়া ইন্দুমতী রমণীরতন
ক্ষোভে নিন্দে নিজ রূপ বসন ভূষণ। ২

অজের সৌভাগ্যে তারা ব্যথিত ঈর্ষায়,
রহিল সম্বরি রোষ সে মহা সভায় ;
ইন্দ্রাণীর অধিষ্ঠান স্বয়ম্বরস্থলে,
বিঘ্ন ঘটাইতে তথা কে পারে ভূতলে † ? ৩

কুসুমবিকীর্ণ পথে শোভিছে তোরণ
ইন্দ্র-ধনু সম দীপ্ত ; ধ্বজ অগণন
নিবারিছে রবি-কর ; হেন রাজপথে ‡
চলিলা হরষে অজ নববধূ সাথে। ৪

স্বর্ণবাতায়ন মুখে প্রাসাদ উপরে
ছুটিল কৌতুকভরে পুরনারীগণ ;
আকুল হেরিতে বরে সবাকার মন,
ত্যজি নিজ নিজ কাজ চলিল সত্বরে। ৫

---

* কুমার ( কার্ত্তিকেয় ) দেব-সেনাপতি। অতঃএব দেবসেনা তাঁহার পত্নী স্বরূপ। যথা—

"এবং স্কন্দস্য মহিষীং দেবসেনাং বিদুর্জনাঃ।"

মতান্তরে দেবসেনা ব্রহ্মার কন্যা রূপে বর্ণিত।

† শচী স্বয়ম্বর ক্ষেত্রের অধিষ্ঠাত্রী দেবতা।

‡ আকাশে প্রসারিত ধ্বজ সমূহ ছায়া প্রদান করিয়াছে।

ধাইল গবাক্ষ পানে কোন রূপবতী,
বিলম্ব না সহে বামা বাঁধিতে কবরী,
সম্বরিছে করে মুক্ত অলকলহরী,
ঝরিল কেশের ফুল না জানে যুবতী। ৬

ধায় কেহ অগ্রপদ টানিয়া ত্বরিত
রঞ্জিকার কর হ'তে চঞ্চল গমনে *
গবাক্ষ অবধি পথ করিয়া শোভিত
বিস্তারিয়া পদচিহ্ন, অলক্ত-রঞ্জনে। ৭

গবাক্ষে আইল এক মৃগাক্ষী যুবতী
অঞ্জন-তুলিকা করে, অতি দ্রুতগতি ;
দিয়াছে অঞ্জনরেখা দক্ষিণ নয়নে,
ভুলিয়াছে বাম নেত্র রঞ্জিত অঞ্জনে †। ৮

গবাক্ষে ক্ষেপিল দৃষ্টি কোন রূপবতী,
কটির বসন তার খসিল গমনে ;
বাম করে সেই বস্ত্র ধরেছে যুবতী
উজলিয়া নাভি হেম-কঙ্কণ-কিরণে ‡। ৯

বাতায়নে ধায় বেগে অন্য বরাননা,
ল'য়ে করে অর্দ্ধ গাঁথা চারু রত্নহার,
পদে পদে রত্নচয় ঝরিছে তাহার,
সূত্রমাত্র আছে করে না জানে ললনা। ১০

---

* রঞ্জিকা ( অলঙ্কর্ত্রী ) ইহার অগ্র পদ দ্রব অলক্তে ( আল্‌তায় ) রঞ্জিত করিতেছিল। মূল শ্লোক—

প্রসাধিকালম্বিত মগ্রপাদং
আক্ষিপ্য কাচিৎ দ্রবরাগমেব।
উৎসৃষ্ট-লীলাগতি রাগবাক্ষাৎ
অলক্তকাঙ্কাং পদবীং ততান।

বর দর্শনের জন্য পৌর স্ত্রীগণের ব্যস্ততা সম্বন্ধে এইরূপ বর্ণনা কুমার সম্ভবের সপ্তম সর্গে আছে। ঐ সর্গের ৫৭—৬১ শ্লোক দ্রষ্টব্য।

† ব্যস্ততা হেতু প্রথমে দক্ষিণ চক্ষুতে কজ্জল দিয়াছে। শ্রুতি অনুসারে আগে বাম চক্ষুতে কজ্জল দেওয়া বিহিত যথা—"সব্যং হি পূর্ব্বং মনুষ্যা অঞ্জতে।"

‡ বাম হস্তে নাভির নিকটে বস্ত্রধারণ করাতে কঙ্কণের প্রভা নাভিকূপে পড়িয়াছে।

বামাগণ-মুখ রাজি ফুল্ল কুতূহলে
ব্যাপিল গবাক্ষচয় শতদল প্রায়,
আসবসৌরভ যেন পরিমল তায়,
চঞ্চল সুনীল নেত্র গন্ধে অলিদলে! ১১

সতৃষ্ণ বিশাল নেত্রে অবলানিকর
অজ কাজ ত্যজি অজে করিতেছে পান;
শ্রুতি আদি তাহাদের ইন্দ্রিয় অপর
নিজ বৃত্তি ভুলি যেন নেত্রে অধিষ্ঠান। ১২

"পরোক্ষে অনেক রাজা বাঞ্ছিল বালায়,
স্বয়ম্বরা হ'ল বামানিয় ।শি সবায়;
লক্ষ্মীরূপা ইন্দুমতী তাই শুভক্ষণে
লভিল কেশবোপম পুরুষ-রতনে। ১৩

"অতুল রূপের রাশি এই দুই জন
আসি না মিলিত যদি এ রূপ মিলনে,
বৃথা হ'ত বিধাতার সৃজন যতন;
যতনে দিলেন বিধি রূপ দুই জনে *! ১৪

"ধরায় জন্মিল আসি রতি রতিপতি,
সহস্র রাজার মাঝে তাই ইন্দুমতী
লভিলা আপন পতি; মানুষের মন
বুঝে রুচিবশে পূর্ব্ব জন্মের মিলন †।"—১৫

---

* এই কয় শ্লোক নারীগণের উক্তি। মূল শ্লোক—

"পরস্পরেণ স্পৃহণীয়-শোভং
ন চেদিদং দ্বন্দ্বমযোজয়িষ্যৎ।
অস্মিন্ দ্বয়ে রূপ-বিধান-যত্নঃ
পত্যুঃ প্রজানাং বিতথোঽভবিষ্যৎ। ১৪

† মূল শ্লোক—

"রতিস্মরৌ নূনমিমাবভূতাং
রাজ্ঞাং সহস্রেষু তথাহি বালা।
গতেয়মাত্মপ্রতিরূপমেব
মনোহি জন্মান্তর-সঙ্গতিজ্ঞং।" ১৫

পৌরবধূমুখে হেন মধুর বচন
শুনি জুড়াইল পথে অজের শ্রবণ;
উতরিলা রঘুসুত ভোজের আগার
সজ্জিত মঙ্গল সাজে, শোভার আধার। ১৬

কামরূপ-রাজকর ধরিয়া হরষে *
করিণীর পৃষ্ঠ হ'তে নামিলা কুমার;
অন্তর অঙ্গন মাঝে ভোজের আদেশে
পশিলা, অন্তর মাঝে যেন অঙ্গনার †। ১৭

মধুপর্ক রত্ন অর্ঘ্য দুকূল বসন
দিলেন বিদর্ভরাজ, রতন আসনে
বসিয়া গ্রহিলা তাহা রঘুর নন্দন;
অপাঙ্গে হেরিছে তাঁরে কুলাঙ্গনাগণে। ১৮

ধবল দুকূলবাসে শোভিত কুমারে
লইল বিনীত অন্তঃপুর-রক্ষিগণ
বধূ পাশে, যেন যথা শশীর কিরণ
বেলার সমীপে ফেন-ধবল সাগরে ‡। ১৯

পূজিত অনল-তেজা ভোজ-পুরোহিত
হোমদানে হুতাশনে করিলা সম্প্রীত;
বিবাহের সাক্ষী করি দেব হুতাশনে,
বাঁধিলেন পরিণয়-পাশে দুই জনে। ২০

---

* কাম রূপের রাজা স্বয়ম্বর সভায় সাহায্যকারী থাকা প্রকাশ।

† অজ রাজবাটীর ভিতর আঙ্গিনায় প্রবেশ করিলেন। তদ্রূপ অঙ্গনাগণের মনো মধ্যে যেন প্রবিষ্ট হইলেন। অর্থাৎ নারীগণ তাঁহাকে দেখিয়া মনে কামনা করিতে লাগিল।

‡ চন্দ্রোদয়ে সমুদ্র স্ফীত হইয়া বেলার (তটের) দিকে ধাবিত হয়, তাহাতে জোয়ার হইয়া থাকে। বেলাভূমি যেন সমুদ্রের পক্ষে বধূ স্বরূপ। শুদ্ধচিত্ত অন্তঃপুর-রক্ষীরা যেন চন্দ্র-কিরণ। সমুদ্রের সহিত বরের ও ফেনার সহিত শ্বেত ক্ষৌম বস্ত্রের উপমা।

মূল শ্লোক—"দুকূল-বাসাঃ স বধূসমীপং
নিন্যে বিনীতৈরবরোধ-রক্ষৈঃ।
বেলা-সকাশং স্ফুট-ফেনরাজি
র্নবৈরুদন্বানিব চন্দ্র-পাদৈঃ॥" ১৯

বধূর কোমল কর ধরি নিজ করে,
লভিলা অপূর্ব্ব শোভা রঘুর কুমার ;
যেন সহকার তরু সুপল্লব করে
ধরিল পল্লব-কর অশোক লতার। ২১

অমনি বরের হস্ত হ'ল রোমাঞ্চিত,
স্বেদেতে হইল আর্দ্র অঙ্গুলি বালার ;
পাণি সমাগমে যেন শরীরে দোহার
সমভাগে কাম-ভাব হ'ল সঞ্চারিত *। ২২

পরস্পরে দেখিবারে লোলুপ নয়নে
অপাঙ্গ-দর্শনে চাহে এ উহার পানে,
কটাক্ষ মিলন মাত্র নয়ন ফিরায়,
সঙ্কুচিত মনোহর লাজের জ্বালায়। ২৩

পরস্পর কর ধরি অজ ইন্দুমতী
করিলেন প্রদক্ষিণ দীপ্ত বৈশ্বানর,
সুমেরুর চারি দিকে ঘুরেন যেমতি
নিশা সনে দিনমান যুক্ত পরস্পর †। ২৪

সলজ্জা চকোর-নেত্রা রাজার নন্দিনী
বিপুল নিতম্ব ভরে মন্থরগামিনী,

---

* মূল শ্লোক—"আসীদ বরঃ কণ্টকিত-প্রকোষ্ঠঃ
স্বিন্নাঙ্গুলিঃ সংববৃতে কুমারী।
তস্মিন্‌দ্বয়ে তৎক্ষণমাত্মবৃত্তিঃ
সমং বিভক্তেব মনোভবেন।" ২২

কুমার সম্ভবে এরূপ আছে—
"রোমোদ্গমঃ প্রাদুরভূৎ উমায়াঃ
স্বিন্নাঙ্গুলিঃ পুঙ্গব-কেতু রাসীৎ।
বৃত্তিস্তয়োঃ পাণিসমাগমেন
সমং বিভক্তেব মনোভবস্য॥ ৭ম সঃ ৭৭ শ্লোক।

উভয় কাব্যের এবম্প্রকার অনুরূপ শ্লোক পাঠে দৃষ্ট হয় যে প্রথমে রঘুবংশে ঐ শ্লোক রচিত হইয়াছিল, পরে তাহা সামান্য পরিবর্ত্তনের দ্বারা কুমার সম্ভবে সন্নিবিষ্ট করা হইয়াছে।

† রাত্রি (স্ত্রী) ও দিন (পুং) অনলোপম স্বর্ণময় সুমেরুর চারি দিকে ভ্রমণ করে। বর ও কন্যা তদ্রূপ অগ্নির চারি দিক প্রদক্ষিণ করিলেন।

নিক্ষেপিলা লাজরাশি দীপ্ত হুতাশনে,
পদ্মযোনি সম কুলগুরুর বচনে। ২৫

হোম লাজ শমীপত্র জ্বলি একাকার,
উঠিতেছে ধূম, গন্ধে আমোদি আগারে,
পরশি সে ধূমশিখা কপোল বালার
কর্ণোৎপল রূপে শোভে মুহূর্ত্তের তরে। ২৬

সে মঙ্গল ধূম বালা করিলা গ্রহণ,
আরক্ত কপোল তাঁর ধূম পরশনে, *
নয়ন আকুল অশ্রু-মিশ্রিত অঞ্জনে,
কর্ণমূলে যবাঙ্কুর মলিন বরণ। ২৭

বসিলা কনকাসনে অজ ইন্দুমতী,
স্নাতক স্বজন সনে ভোজ নরপতি
পতিপুত্রবতী আর রমণী নিকর
বরষিলা আর্দ্রাক্ষত দোঁহার উপর †। ২৮

রাজগণের সেবা। এ রূপে অতুলধন ভোজকুলেশ্বর
সমাপিয়া ভগিনীর শুভ পরিণয়,
নিয়োজিলা সুনিপুণ সেবক নিচয়
পূজিতে পৃথক রূপে নৃপতি নিকর। ২৯

উপহার ছলে পূজা করি প্রত্যর্পণ
চলি গেল রাজগণ সম্ভাষি ভোজেরে,
বাহিরে হরষ হাসি, অসূয়া অন্তরে,
শান্তহ্রদ-হ্রদে গুপ্ত কুম্ভীর যেমন। ৩০

মন্ত্রণা করিয়া পূর্ব্বে নরপতিগণ
রোধিয়া অজের পথ রহিল সদলে,

* ত্রয়োদশ সর্গের ২৯ শ্লোক দ্রষ্টব্য।

† বিবাহের সময়ে বর ও কন্তার উপর আত্মীয়গণ কর্ত্তৃক ভিজা আতপ চাউল প্রক্ষেপের প্রথা প্রাচীন বলিয়া অনুমিত হয়।

ইন্দুমতী ল'য়ে অজ যাবেন যখন
হরিবে রমণী রত্ন আক্রমিয়া বলে। ৩১

সমাপি বিবাহবিধি ভোজ নৃপমণি
বিপুল যৌতুক দানে, পরম যতনে
পাঠাইলা নিজ পুরে রঘুর নন্দনে,
বহু দূর সঙ্গে তাঁর গেলেন আপনি। ৩২

অজের অযোধ্যা যাত্রা।

তিন রাত্রি অজ সনে খ্যাত ত্রিভুবনে
যাপি পথে, ফিরিলেন ভোজ নরপতি,
ভানুর মিলন ছাড়ি স্বপথে যেমতি
ফিরে শশী অমাবসী-নিশা অবসানে *। ৩৩

অজ-পিতা রঘুরাজ জিনি রাজদলে
লয়েছিলা ধনরাশি দিগ্বিজয় কালে,
তাই পূর্ব্ব হতে ক্রুদ্ধ নরপতিগণ
মিলে তাঁর পুত্র-বধূ করিতে হরণ। ৩৪

রাজগণের আক্রমণ।

ইন্দুমতী লয়ে অজ চলিলা যখন,
রোধিল তাঁহারে পথে যত নরপতি;
বলির সম্পদ-লক্ষ্মী লয়ে নারায়ণ
যান যবে, রোধে তাঁরে প্রহ্লাদ যেমতি †। ৩৫

---

* সূর্য্য ও চন্দ্র এক দিকস্থ হইলে অমাবস্যা হয়। এই জন্য অমাবস্যাকে দর্শ বলা যায়—"একত্রস্থৌ চন্দ্র সূর্যৌ দর্শনাৎ দর্শ উচ্যতে।" অমাবস্যার পর চন্দ্র ক্রমশঃ সূর্য্যের দিক্ হইতে নিজ পথে সরিয়া যান, তাহাতে কলা ক্রমে সূর্য্যরশ্মিপাতে তাঁহার প্রকাশ দৃষ্ট হয়। ভোজরাজ তদ্রূপ অজ হইতে পৃথক্ হইয়া স্বনগরাভিমুখে প্রত্যাবর্ত্তন করিলেন। তাহাতে যেন তাঁহার রাজগৌরব পুনঃ প্রকাশ হইল। চন্দ্রের সহিত ভোজের উপমা। ৫সঃ ৬৯ শ্লোক দ্রষ্টব্য।

† "বিরোচন-বিরোধেঽপি প্রহ্লাদঃ প্রাক্তনং স্মরন্।
বিষ্ণোস্ত ক্রমমাণস্য পাদাম্ভোজং রুরোধ হ॥"
ব্রহ্মাণ্ড পুরাণ।

দিয়া সেনা সহ আপ্ত সচিব উপরে
রমণী-রক্ষার ভার, রাজসেনা মাঝে
যুঝিতে পশিলা অজ, সাজি ঊর্ম্মি সাজে
যথা শোণ রণরঙ্গে পশে গঙ্গা-নীরে *। ৩৬

রথে রথে উভ সেনা করে সম রণ,
যুঝিছে পদাতিগণ পদাতির সনে,
গজবাহ সহ যুঝে গজবাহগণ,
অশ্বারোহী আক্রমিল অশ্বারোহিগণে। ৩৭

অজের সহিত যুদ্ধ।

উপজিল রণ-বাদ্যে ঘোর কোলাহল,
কার সাধ্য বাক্য তাহে করিবে শ্রবণ?
না গাইয়া কুলকীর্ত্তি তাই বীরদল
বাণাক্ষরে খ্যাত নাম করিছে জ্ঞাপন †। ৩৮

হয়-পদভরে ধূলা উঠিছে অম্বরে,
ঘনীভূত হ'য়ে রথ-চক্রের পেষণে,
উড়ি যায় দূরে গজ-কর্ণের তাড়নে,
চন্দ্রাতপ রূপে শেষে আবরে ভাস্করে ‡। ৩৯

মৎস্যাকার ধ্বজরাজি বিদীর্ণ পবনে
যেন ছিদ্রমুখে ধূলা করিতেছে পান,
যথা মৎস্য করে পান হ'য়ে ভাসমান
পঙ্কিল সলিল নব বর্ষার প্লাবনে। ৪০

সেনানীর নাম শুনি বুঝে সেনাগণে—
স্বপক্ষ বিপক্ষ কে বা, ধূলার আঁধারে;
জানা যায় রথরাজি চক্রের নিস্বনে,
গলার ঘণ্টার রবে জানিছে কুঞ্জরে। ৪১

---

* শোণ নদ গঙ্গার সহিত মিলিত হইয়াছে।

† বীরগণের নাম বাণে অঙ্কিত থাকা প্রকাশ।
৩সঃ ৫৫ শ্লোক, ১০ম সর্গের ১০৩ শ্লোক দ্রষ্টব্য।

‡ এবম্ভূত ধূলি জালে মেঘবৎ আকাশ আচ্ছাদিত করিল।

বাণাঘাতে কতশত বীর ক্ষত-কায়,
পড়ে কত অশ্ব গজ; রুধিরের ধার
শোভা পায় রণভূমে বালারুণ প্রায়,
ভেদি যেন ধূলা রূপ ঘোর অন্ধকার *। ৪২

ভূতলে নির্মূল ধূলা রুধির-ধারায়,
উপরের ধূলারাশি উড়ে বায়ুভরে
রক্তোপরি; আরক্তিম অঙ্গার উপরে
নির্ব্বাণ অনলধূম যেমতি খেলায় †। ৪৩

বাণাঘাতে পড়ে রথী, সারথি তখন
ফিরাইছে রথ; রথী হইয়া চেতন
নিন্দি সারথিরে ফিরে মহাক্রোধভরে,
ধ্বজদৃষ্টে চিনি শত্রু প্রহারিছে তারে। ৪৪

যুদ্ধ বর্ণন।

আকর্ণ টানিয়া বাণ ছাড়ে বীরগণ,
অর্দ্ধ পথে কাটে তাহা বিপক্ষের শরে,
ফলা সহ পূর্ব্বভাগ পড়ে বেগভরে
শত্রু'পরে, (দ্বিখণ্ডিত ভুজঙ্গ যেমন) ‡। ৪৫

সুশাণিত চক্রাঘাতে কাটে কোন বীর
গজপৃষ্ঠোপরি অরি-নিষাদীর শির,
নখে আকর্ষিছে কেশ শ্যেন পক্ষিবর,
বিলম্বে পড়িছে শির তাই ধরা'পর। ৪৬

---

* প্রভাতের আরক্ত সূর্য্যের সহিত রক্ত রাশির তুলনা ও অন্ধকারের সহিত ধূলি পুঞ্জের তুলনা।

† ভূতল স্থিত রুধিরের সহিত জ্বলন্ত অঙ্গারের তুলনা, তদুপরিস্থিত ধূলির সহিত ধূমের উপমা।

‡ অত্যন্ত বলের সহিত নিক্ষিপ্ত বাণ, শত্রুর শরে দ্বিখণ্ডিত হইলে ও, পূর্ব্বার্দ্ধভাগ বেগ বশতঃ লক্ষ্যস্থানে পড়িতেছে। বাণের পশ্চাৎভাগ কর্ত্তিত হইয়া ভূমিতে পড়িয়া যায়।

অস্ত্রাঘাতে অচেতন হ'য়ে কোন জন
পড়িল অশ্বের পৃষ্ঠে, দেখি শত্রু তার
না করিল পুন তারে অসির প্রহার,
অপেক্ষিল কত ক্ষণে হইবে চেতন *। ৪৭

তনুত্যাগে অকাতর বর্ম্মধারিদল
নাশে শত্রু নিষ্কোষিত অসির প্রহারে,
গজদন্তে লাগি অসি উগরে অনল,
নিবে তাহা জলবর্ষী শুণ্ডের ফুৎকারে †। ৪৮

শমনের পানভূমি যেন রণস্থল,
সুরার প্রবাহরূপে বহিছে রুধির,
পানপাত্র ভূপতিত শিরস্ত্র সকল,
ফলরাশি প্রায় শোভে ছিন্ন নর-শির। ৪৯

যুদ্ধ বর্ণন।

কোথাও শবের ভুজ চিরিছে শকুনী,
কাড়িয়া লইছে তাহা শৃগালী অমনি
মাংস লোভে, কিন্তু পুন ফেলিয়া পলায়,
সুবর্ণ অঙ্গদ-কোটি ফুটিছে গলায় ‡। ৫০

অসিঘাতে ছিন্নশির সম্মুখ সমরে
দেবত্ব লভিয়া কেহ উঠিছে অম্বরে
ল'য়ে বামে সুরাঙ্গনা, করিছে দর্শন
নাচে সদ্যঃ শিরশূন্য শরীর আপন! ৫১

আপনি চালায়ে রথ যুঝে দুই রথী,
হইয়াছে উভয়ের সারথি নিধন,

---

* ন্যায় যুদ্ধের নিয়মানুসারে নিরুপায় শত্রুর প্রতি প্রহার করা নিষিদ্ধ যথা—
"নায়ুধব্যসনং প্রাপ্তং নার্ত্তং নাতি-পরিক্ষতম্।"

† দন্তের উপর অসিঘাত হইতেই হস্তী শুণ্ডের ফুৎকারে জলকণা বর্ষণে ঐ অগ্নি নিবাইতেছে।

‡ সোণার বাজুসহ ঐ ভুজ কাটা গিয়াছে।

পড়িল দোঁহার অশ্ব, ভূতলে তখন
নামিয়া লইল গদা দোঁহে দ্রুতগতি;
ভাঙ্গিল দোঁহার গদা আঘাতে ভীষণ,
বাহু যুদ্ধ করি শেষে মরিল দু জন। ৫২

দুই বীর পরস্পরে করিছে প্রহার,
যুগপৎ দুইজন পড়িল সমরে;
দেবত্ব লভিয়া এক অপ্সরার তরে
আরম্ভিল ঘোর রণ দু জনে আবার। ৫৩

আগে পাছে যবে বায়ু বহে পারাবারে
ক্ষণে উঠে ক্ষণে পড়ে তরঙ্গ যেমতি,
উভ সেনা পরস্পর যুঝিছে তেমতি,
কভু জয় কভু ভঙ্গ হইল সমরে। ৫৪

যুদ্ধ বর্ণন।

শত্রুর প্রহারে সেনা ধায় ধূম প্রায়,
মহাতেজা অজ একা রোষে রিপুগণে
আক্রমিলা, যথা অগ্নি আক্রমে ইন্ধনে
যদিও ধূমের পুঞ্জ পবনে উড়ায় *। ৫৫

উথলিল যবে সিন্ধু প্রলয়ের কালে
রোষভরে গ্রাসিবারে বিশ্ব চরাচরে,
বরাহ রূপেতে হরি নিবারিলা তারে;
একা অজ রাজ-ব্রজে তেমতি নিবারে,
কবচে আবৃত তনু, ভীম ধনু করে,
সুরথী, নিষঙ্গ অঙ্গে পূর্ণ শরজালে। ৫৬

---

* ধূম রাশি বায়ু কর্ত্তৃক বিতাড়িত হইলেও অগ্নি কাঠকে আক্রমণ করিয়া দগ্ধ করিতে থাকে। মূল শ্লোক—

"পরেণ ভগ্নেঽপি বলে মহৌজাঃ
যযাবজঃ প্রত্যরি-সৈন্যমেব।
ধূমো নিবর্ত্তেত সমীরণেন
যতস্তু কক্ষস্তত এব বহ্নিঃ॥" ৫৫

অলক্ষিত ভাবে অজ বরষেন শর,
বদ্ধ যেন তূণমুখে বামেতর কর,
আকর্ণ আকৃষ্ট যেন ধনুর্গুণ তাঁর
প্রসবিছে শর অরি করিতে সংহার। ৫৭

শত শত শত্রুশির ভূপতিত রণে,
ঊর্দ্ধরেখা এখনো ভ্রুকুটি ভয়ঙ্কর,
দশন কামড়ে রোষে আরক্ত অধর,
হুঙ্কার লাগিয়া যেন রয়েছে বদনে! ৫৮

গজ-আদি চতুরঙ্গবলে রাজগণ
প্রাণপণে অজ সনে করিছে সমর,
চৌদিকে কবচ-ভেদী অস্ত্র ভয়ঙ্কর
প্রহারিছে, একা রণে রঘুর নন্দন। ৫৯

জর্জর অজের রথ শত্রু-শরজালে,
কেবল ধ্বজের অগ্র হ'ল দরশন,
তুষারে ঊষার মুখ ঢাকিলে যেমন
ঈষৎ রবির ছবি দেখা যায় ভালে। ৬০

মদনমোহন অজ নিদ্রা-বিরহিত
সম্মোহন মহা অস্ত্র করিলা ক্ষেপণ,
প্রিয়ম্বদ হ'তে যাহা মন্ত্রের সহিত
পেয়েছিলা, যাহে রিপু হয় অচেতন *। ৬১

রাজগণের মোহ। সে বাণ-আঘাতে সেনা সহ রাজগণ
ধ্বজস্তম্ভে পড়ে ঢলি, নিদ্রায় কাতর,
কিরীট পড়িল খসি স্কন্ধের উপর,
নাহি শক্তি আকর্ষিতে করে শরাসন। ৬২

যে অধর-সুধা পান করে ইন্দুমতী
সে অধরে শ্বেত শঙ্খ ধরি অজ বীর

* ৫ম সর্গের ৫৭ শ্লোক দ্রষ্টব্য।

বাজাইলা, নিজকরে অর্জিত যেমতি
অজের জয়লাভ। মূর্তিমান শুভ্র যশঃ ভুঞ্জিলা সুধীর *। ৬৩

পলায়িত অজ-সেনা ফিরে পুনরায়
পরিচিত শঙ্খনাদে, হেরিল কুমারে
শোভিছেন নিদ্রাগত শত্রুর মাঝারে,
সুপ্তশতদল মাঝে শশিবিম্ব প্রায়। ৬৪

"রঘুসুত যশ তব করিল হরণ,
কিন্তু কৃপা বশে তব রাখিল জীবন,"
লিখিলা এ বাণী অজ শোণিত অক্ষরে
বাণমুখে, রাজগণ-ধ্বজের উপরে। ৬৫

ইন্দুমতীর সহিত মিলন। ত্রাসিতা প্রিয়ার পাশে রঘুর তনয়,
আসিলা, শিথিল কেশ, ভীম ধনু করে,
শোভিছে ললাট-দেশে স্বেদবিন্দুচয় ;
নামায়ে কিরীট, বীর কহিলা সুস্বরে— ৬৬

"অচেতন রাজগণে, দেখ, বরাননে,
হরিতে তাদের অস্ত্র পারে শিশুগণ ;
মম হস্ত হ'তে তারা তোমা হেন ধনে
চাহিল হরিতে করি হেন রূপ রণ।" ৬৭

রিপুকৃত ত্রাস সদ্য ছুটিল তখন,
প্রকাশিল কামিনীর সুচারু বদন,
দর্পণে নিশ্বাস-বাষ্প শুকা'লে যেমতি
প্রকাশে মুকুর নিজ সুবিমল ভাতি †। ৬৮

পতি-বাক্য উল্লাসিত বালার অন্তর,
কিন্তু লাজে নিজে কিছু না দিয়ে উত্তর
সখীমুখে প্রাণসখে বাখানে যুবতী,
নবাম্বু-বর্ষণে সুখে মাতি বসুমতী

---

* ৪র্থ সর্গের ৫০ শ্লোক দ্রষ্টব্য। শঙ্খই যেন তাঁহার অর্জ্জিত মূর্ত্তিমান শুভ্র যশঃ।
† ১৪সঃ ৩৭ শ্লোক দ্রষ্টব্য।

ময়ূরের কেকা-রবে, নব জলধরে
প্রশংসে যেমতি আহা প্রেমরসভরে! ৬৯

সমর-বিজয়-লক্ষ্মী রূপে ভোজবালা
রথ-অশ্ব-ধূলাপুঞ্জে ধূসর-কুন্তলা;
লয়ে তাঁরে গেলা অজ নিষ্পাপ শরীর
পরশিয়া বাম পদে রাজগণ-শির। ৭০

জয়বার্ত্তা শুনি রঘু আনন্দে মগন
বধূসহ পুত্রবরে গ্রহিলা আদরে;
অজ-হস্তে যথাকালে রাখি পরিজন
উৎসুক হইলা রঘু মুকতির তরে;
যোগ্য পুত্রে সমর্পিয়া পৃথিবীর ভার
সূর্য্যকুল-রাজগণ ত্যজেন সংসার। ৭১

ইতি মহাকবি কালিদাস কৃত রঘুবংশের
বঙ্গানুবাদে অজপাণিগ্রহণ নামক সপ্তম সর্গ।

কালিদাস-সুকবিতা উর্ব্বশীর প্রায়
পড়ি মল্লিনাথাশ্রয়ে ছিল অকাতর;
সাজা'য়ে সে চারু অঙ্গ বঙ্গের ভাষায়
আনিলা নবীনচন্দ্র কবি-গুণাকর।

# অষ্টম সর্গ।

ললিত বিবাহ-সূত্র ধরিলা কুমার,
শুভক্ষণে নিজ করে, রঘু মহামতি
মহীরে ও করে তাঁর আনন্দে অপার
অরপিলা, ইন্দুমতী অপরা যেমতি *। ১

রাজত্ব লভিতে কত রাজপুত্রগণ
পিতৃহত্যা আদি পাপ করে আচরণ;
হেন রাজপদ অজ পিতার আদেশে
গ্রহিলেন, নহে ভোগ-বাসনার বশে †। ২

অজের রাজ্যাভিষেক।

অজ সহ অভিষিক্তা হ'ল বসুমতী,
দিলা অভিষেক জল বশিষ্ঠ আপনি;
সুখের উৎসবে তাই মাতিল ধরণী,
কৃতার্থা হইল যেন পেয়ে হেন পতি। ৩

অথর্ব্বের মন্ত্রে গুরু করিলা সাধন
রাজ্য অভিষেক ক্রিয়া, ব্রহ্মতেজ সনে
মিলিল ক্ষত্রিয় তেজ, ত্রাসি শত্রুগণে
অনলের সহ যেন মিলিল পবন। ৪

রঘু যেন পুনরায় লভিয়া যৌবন
অজরূপে হৈলা রাজা, হেরে প্রজাগণ;
রঘুর রাজশ্রী সহ সর্ব্বগুণচয়
নব রাজ অজে এবে করিল আশ্রয়। ৫

রঘুর সাম্রাজ্যলক্ষ্মী রাঘবের সনে
মিলি অপরূপ শোভা করিল ধারণ,

---

* পৃথিবী যেন ইন্দুমতীর সপত্নী হইলেন।

† তিনি পিতার আজ্ঞা পালনের জন্য রাজত্ব গ্রহণ করিতে বাধ্য হইলেন, ভোগ তৃষ্ণায় নহে।

তেমতি শোভিল তাঁর নবীন যৌবন
বিনয়গুণের সহ সুচারু মিলনে। ৬

সুরসিক অজ বীর পরম যতনে
ভুঞ্জিলা সদয়ে অতি নবোঢ়া ধরায়, — অজের রাজগুণ।
কে না জানে নববধূ কুসুমের প্রায়
অকালে শুকায় হায় রুক্ষ আচরণে? ৭

সকল প্রজারে রাজা করেন আদর;
রাজপ্রিয় সকলেই ভাবিছে আপনে;
আসে শত নদ নদী সিন্ধুর সদনে,
সম সমাদরে সবে তোষেন সাগর *। ৮

অতি মৃদু অতি তীক্ষ্ণ নহেন নৃপতি,
মধুর মধ্যম ভাবে রঘুর নন্দন
শাসিলেন রাজগণে, ধীর সমীরণ
না উপাড়ি তরুদলে নোয়ায় যেমতি †। ৯

প্রজা অনুরাগ'পরে রাজ সিংহাসন
স্থাপিলেন অজ রাজ নির্ম্মল হৃদয়;
হেরিয়া হরষে রঘু দিলা বিসর্জ্জন
পার্থিব আকাশ-ভব অনিত্য বিষয় ‡। ১০

কে না জানে সূর্য্যবংশ নৃপতি নিকর
গুণবান্ তনয়েরে দিয়ে রাজ্যধন,
বার্দ্ধক্যে সন্ন্যাসধর্ম্ম করেন গ্রহণ
পরিয়া বল্কল, মুক্তি-সাধন তৎপর? ১১

কাননে গমনোন্মুখ হেরিয়া পিতারে,
রতন মুকুট শিরে, প্রণমি চরণে

---

* ১৩শ সর্গের ৯ শ্লোক দ্রষ্টব্য।

† "মৃদুশ্চেৎ অবমন্যেত তীক্ষ্ণাৎ উদ্বিজতে জনঃ
তীক্ষ্ণশ্চৈব মৃদুশ্চৈব প্রজানাং স চ সম্মতঃ" কামন্দক।

‡ আকাশ-জাত বিষয়—শব্দাদি।

নিবেদিলা অজ রাজ সজল নয়নে,—
'কি দোষে এ দাসে পিতঃ চাহ ত্যজিবারে?' ১২

অপত্য-বৎসল রঘু দ্রবিলা অন্তরে,
না গেলা গহন বনে ত্যজি পুত্রবরে,
না লইলা পুনরায় রাজত্বের ভার,
ত্যক্ত চর্ম্ম কবে ফণী লয় পুনর্বার? ১৩

রঘুর সন্ন্যাস।

জিতেন্দ্রিয় রঘু রাজ শান্ত উপবনে
রহিলা সন্ন্যাস ধর্ম্মে নগর বাহিরে;
পুত্রভোগ্যা রাজলক্ষ্মী সেবিল যতনে
পুত্রবধূ প্রায়, দিয়ে ফলমূল তাঁরে *। ১৪

অজের রাজত্ব।

সূর্য্যকুলাকাশে আহা কি শোভা উদয়!—
শমাশ্রমে অস্ত রঘু পূর্ণ-শশধর,
অন্য দিকে স্বর্ণাসন-সুমেরু উপর
উদিত তপনরূপে রঘুর তনয় †! ১৫

যোগিবেশে সদা রঘু যোগে নিমগন,
সাধিছেন রাজ কাজ অজ মহামতি,—
ধর্ম্মের দ্বিমূর্ত্তি যেন ধরিলা দু জন,
কর্ম্মরূপী অজ, রঘু নিষ্ক্রিয় মূরতি। ১৬

আলাপ করেন রঘু যোগিকুল সনে
লভিতে পরম পদ, বসিয়া বিজনে;
বিজয় লাভের তরে অজ নরপতি
নিপুণ সচিব সনে করেন যুকতি। ১৭

কুশাসনে বৃদ্ধ রাজা বসিয়া বিজনে
আত্মশাসনেতে রত, মুকতি কারণ;

---

* উপরে ১ম শ্লোক ও তৎটীকা দ্রষ্টব্য।

† পৌর্ণমাসী রাত্রি-শেষে চন্দ্রের অস্তগমন ও সূর্য্যের উদয়ে এইরূপ শোভা দৃষ্ট হয়। শমাশ্রম—শান্তি-প্রধান সন্ন্যাস ধর্ম্ম।

করেন যুবক অজ প্রজার পালন
শাসিয়া আপন রাজ্য বসি ধর্ম্মাসনে। ১৮

অসীম ক্ষমতাবলে বুদ্ধির কৌশলে
নিজ রাজ্য-শত্রু অজ করেন শাসন,
জিতেন্দ্রিয় রঘু রাজ সমাধির বলে
দেহস্থিত পঞ্চবায়ু করিলা দমন *। ১৯

করিছেন ভস্মসাৎ অজ বীরবর
শত্রুকৃত দুর্গ আদি রণ আয়োজন,
জ্ঞানের অনলে বৃদ্ধ কোশল-ঈশ্বর
ভববীজভূত কর্ম্ম করেন দহন † । ২০

শুভ ফল গণি অজ বীরকুল-ধন
সন্ধি আদি ষড়্‌গুণ করেন সাধন, ‡
স্বর্ণ লোষ্ট্রে সমজ্ঞানে রঘু মহাশয়
সত্ব রজঃ তম গুণ করিলেন জয়। ২১

না করিয়া ফললাভ নব নরপতি §
কার্য্য হ'তে বিরত না হ'তেন কথন,
যে অবধি পরমাত্মা না দেন দর্শন
না ছাড়েন যোগ রঘু সুধীর সুমতি। ২২

দমি শত্রু পরন্তপ রঘুর তনয়
লভিলা সুযশরাশি বিভব বিজয়,
নিগ্রহি ইন্দ্রিয়গণে রঘু মহামতি
লভিছেন মোক্ষপদ নির্ব্বাণ মুকতি। ২৩

---

* প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান এই পঞ্চ বায়ু।

† "জ্ঞানাগ্নিঃ সর্ব্বকর্ম্মাণি ভস্মসাৎ কুরুতেঽর্জ্জুনঃ" গীতা বচন।

‡ "সন্ধির্না বিগ্রহো যানং আসনং দ্বৈধং আশ্রয়ঃ ষড়্‌গুণাঃ।" দণ্ডনীতি। যান—শত্রুর প্রতিকূলে যাত্রা। আসন—জিগীষু নৃপতি ও শত্রুর পরস্পর কাল প্রতীক্ষার্থ অবস্থান। দ্বৈধ—জয় পরাজয় বিষয়ে সন্দেহ।

§ ১ম সর্গের ৫ শ্লোক দ্রষ্টব্য।

সুত-স্নেহে কত কাল যাপিয়া বিরলে, *
রঘুর মৃত্যু। সর্ব্বভূতে সমজ্ঞান রঘু অবশেষে
লভিলেন সনাতন পরম পুরুষে
মায়ার অতীত, যোগ-সমাধির বলে †। ২৪

তনুত্যাগ শুনি তাঁর ভাসি অশ্রুজলে
শোকেতে আকুল অজ সূর্য্যকুলপতি;
যোগিদলে অন্ত্যক্রিয়া সাধি বিনানলে
ভূগর্ভে রঘুর দেহ স্থাপিলা সুমতি ‡। ২৫

পিতৃ-ভকতির বশে কোশল-রাজন্
যথাবিধি পিতৃশ্রাদ্ধ কৈলা সমাপন,
যোগমার্গে তনুত্যাগ করেন যে জন
তাঁর তরে পিণ্ডদানে নাহি প্রয়োজন। ২৬

'মুকতি লভিলা পিতা, শোক অকারণ'
জ্ঞানি-মুখে শুনি হেন প্রবোধ বচন
সম্বরিয়া শোক, অজ ধরি ধনু করে
অনন্য-শাসনা ধরা করিলা সত্বরে §। ২৭

মহাপরাক্রম অজ; পেয়ে হেন পতি
প্রসবিলা রত্নরাশি বসুধা সুন্দরী,

---

* সুত-স্নেহে—স্নেহ বশতঃ অজের ইচ্ছানুরোধে। ১২ ও ১৩ শ্লোক দ্রষ্টব্য।

† যোগ-সমাধি—ঐক্যানুসন্ধান।
"সংযোগো যোগ ইত্যুক্তো জীবাত্মা-পরমাত্মনোঃ।"

‡ যোগী দিগের অগ্নি-সৎকার নিষিদ্ধ। তাঁহাদের দেহ ভূগর্ভে প্রোথিত করা শাস্ত্র-সম্মত যথা—
"সর্ব্বসঙ্গ-নিবৃত্তস্য ধ্যানযোগ-রতস্য চ।
ন তস্য দহনং কার্য্যং নৈব পিণ্ডোদক-ক্রিয়া॥
নিদধ্যাৎ প্রণবেনৈব বিলে ভিক্ষোঃ কলেবরং।
প্রোক্ষণং খননঞ্চৈব সর্ব্বং তেনৈব কারয়েৎ"॥ শৌনকঃ।

§ ১ম সঃ ৩০ শ্লোক দ্রষ্টব্য।

রাঘবের অঙ্ক-লক্ষ্মী চারু ইন্দুমতী
প্রসবিলা বীরপুত্র কোশল-ঈশ্বরী। ২৮

দশরথ নামে সুত জন্মিল তাঁহার,
দশ-শত-রশ্মি সূর্য্য সম তেজোময়,
দশদিশ পরিব্যাপ্ত সুযশঃ যাঁহার,
দশানন-অরি রাম যাঁহার তনয়। ২৯

শাস্ত্র অধ্যয়ন, যজ্ঞ, পুত্র-উৎপাদন
সাধি এই তিন কাজ অজ মহামতি
ঋষি-দেব-পিতৃ-ঋণে লভিলা মুকতি, *
শোভিলা পরিধিমুক্ত ভাস্কর যেমন †। ৩০

পরহিতে ধনদান করেন ভূপতি
নিজগুণে সাধিতেন পর-প্রয়োজন,
বিদ্যায় কোবিদগণে তোষেন সুমতি
ভয়ার্ত্তের ভয় বলে করেন ভঞ্জন। ৩১

প্রজার রঞ্জনে তাঁর নিবেশিতমতি,
একদা বসুধা-পতি রম্য উপবনে
বিহরিলা প্রেমানন্দে ইন্দুমতী সনে
নন্দনে ইন্দ্রাণী সহ মহেন্দ্র যেমতি। ৩২

হেন কালে চলিলা নারদ মুনিবর
দক্ষিণ বারিধি-তীরে গোকর্ণভবনে, ‡

---

* "এষ বা অনৃণো যঃ পুত্রী যজ্বা ব্রহ্মচারী বা" ইতি শ্রুতি।
১ম সর্গের ৭১ শ্লোক ও তৎটীকা দ্রষ্টব্য।

† সূর্য্যমণ্ডলের পরিধি (পরিবেশ) যেন অসীম তেজোরাশিকে সীমাবদ্ধ করিয়া রাখিয়াছে। পরিধি-মোচনে তাহা বিস্তৃত হইয়া পড়ে।

‡ গোকর্ণ তীর্থ মালাবার উপকূলে। এতৎসম্বন্ধে ৪র্থ সর্গের ৫৩ শ্লোক

দক্ষিণ আকাশপথে যেমতি ভাস্কর,
পূজিবারে মহেশেরে বীণার বাদনে। ৩৩

শোভিছে মন্দারমালা সে বীণার শিরে
আমোদি সৌরভজালে নীল নভস্থল;
পরিমল লোভে বায়ু যেন রে বিহ্বল
হরিল সে মালা বেগে বহিয়া অধীরে। ৩৪

পড়িছে আকাশে দ্রুত সে মালা রতন,
মধুলোভে ধায় পাছে নীল অলিকুল,
পবন পীড়নে বীণা হইয়া আকুল
নীলাঞ্জন মিশ্র অশ্রু বর্ষিছে যেমন *। ৩৫

---

ও ১৩শ সর্গের ২ শ্লোক ও তৎটীকা দ্রষ্টব্য।

"The *Pauranic* account of the reclamation is that the temple at *Gokarna* having been submerged under the sea, *Parasu Rama* threw his sacrificial spoon into the Ocean which from *Gokarna* to *Comorin* receded to its present limits ...... all the west coast between *Gokarna* and cape *Comorin* is known as the land of Parasu Rama. The temple of *Trivandrum* was consecrated by this militant Brahman Sage and the town itself is called after the deity *Thri-vuban-nath buram* of which *Trivandrum* is a corruption.

Mr. K. V. Rao. "East and West" Feb. 1906.

* পবনের আক্রমণে লাঞ্ছিত বীণা যেন রোদন করিতেছে। শিশুপাল বধের ১ম সঃ ১০ শ্লোক দ্রষ্টব্য যথা—

" বাজিছে 'মহতী' নারদের বীণা,
সুস্বর লহরী পবন-তাড়নে
তাল মান লয়ে খেলে স-মূর্চ্ছনা,
হেরিছেন মুনি ঘন বীণা পানে। " ১ম সঃ ১০।

অধোলম্বিত নীল ভ্রমর পংক্তি যেন কজ্জল-মিশ্রিত অশ্রু প্রবাহ। ৬ষ্ঠ সর্গের ৫৫ শ্লোক দ্রষ্টব্য।

সহসা পড়িল উড়ি পারিজাত হার
রাজমহিষীর চারু পীন পয়োধরে,
আমোদিয়া দশদিক সৌরভে অপার,
গঞ্জি কুঞ্জে মঞ্জরিত লতিকা নিকরে। ৩৬

ক্ষণ তরে হেরি মালা বক্ষের উপরে
মোহেতে অবশ-তনু রাজার মহিষী
মুদিলা নয়ন, হায়, জনমের তরে,
সহসা গ্রাসিল রাহু পূর্ণিমার শশী! ৩৭

ইন্দুমতীর মৃত্যু।

ঢলিয়া পতির দেহে পড়িলা কামিনী,
রমণীর সহ অজ পড়িলা অমনি;
নিবে যবে দীপশিখা পড়িয়া ধরায়,
পড়ি তার সঙ্গে তৈল ভূতলে গড়ায়। ৩৮

ইন্দুমতী সহ অজ পড়িলা ভূতলে,
কাঁদে পরিজনগণ হাহাকার স্বরে;
শুনি সেই কোলাহল সরোবর জলে
কাঁদিল সারসকুল যেন দুঃখভরে। ৩৯

ব্যজনে যতনে বহু অজ নরপতি
লভিলা চেতনা; হায় রাণী ইন্দুমতী
না মেলিলা নেত্র আর; আয়ু আছে যার
সেই চিকিৎসার বলে লভে প্রতীকার? ৪০

গতপ্রাণা রাজপ্রিয়া আজি ধরাসনে
ছিন্নতার বীণাপ্রায়; শোকাকুল মনে
প্রেমভরে নিজকোলে ল'য়ে কামিনীরে
কাঁদিছেন অজরাজ ভাসি অশ্রুনীরে। ৪১

আহা সে কনকলতা জীবন বিহনে
লুণ্ঠিতা পতির কোলে মলিন বরণ;
উষায় শশীর কোলে নিশা-অবসানে
মলিন মৃগাঙ্করেখা দেখায় যেমন *! ৪২

* চন্দ্র মণ্ডলের মধ্যস্থিত মৃগাকার চিহ্ন।

ত্যজি ধৈর্য্য শোকাকুল সূর্য্যকুলমণি
বাষ্পগদগদ স্বরে করেন রোদন ;
দুঃসহ তাপেতে লৌহ গলে রে আপনি,
কেমনে সহিবে তাহা মানুষের মন !— ৪৩

"কুসুমের পরশনে হেন সুকুমার
অজ-বিলাপ। পারে যদি অকস্মাৎ বধিতে জীবন,
কোন্ দ্রব্যে সিদ্ধ নহে বিধি বিধাতার,
সংহার করিতে তাঁর বাসনা যখন ? ৪৪

"অথবা কোমল বস্তু করিতে সংহার
মৃদু প্রহরণে কাল করেন প্রহার ;
সরসীর নীরে বিধি মৃদু নলিনীরে
করেন বিনাশ হায় কোমল শিশিরে * ! ৪৫

"জীবন-ঘাতিনী যদি, এ কাল মালায়
ধরিনু হৃদয়ে, কেন না হরে পরাণ ?
অমৃত গরল হয় বিধির ইচ্ছায়
বিষ পুন ভাগ্যগুণে অমৃত সমান ! ৪৬

"মম ভাগ্যদোষে কি বা কুসুমের দলে
গড়িয়া অশনি বিধি হানিলা কৌশলে !
না ভাঙ্গিয়া তরু-শির সে বজ্র-আঘাত
শাখাশ্রিতা লতিকারে করিল নিপাত ! ৪৭

"শত শত অপরাধ করিনু যখন,
অবজ্ঞা না কৈলে মোরে ক্ষণ কাল তরে ;
কি হেতু নীরব এবে, কেন অকারণ
না দেও উত্তর, প্রিয়ে, তব প্রিয়বরে ? ৪৮

---

* শীতকালে শিশির-পাতে পদ্ম বিনাশ প্রাপ্ত হয়।

"কপট প্রেমিক তুমি ভাবিলে আমায়,
তাই না জিজ্ঞাসি মোরে, সুচারুহাসিনি,
গেলে চলি, প্রিয়তমে, দূর অমরায়!
আর কি ফিরিবে হেথা, জীবনতোষিণি? ৪৯

"প্রাণের প্রিয়ার সঙ্গে এ পোড়া জীবন
গিয়াছিল যদি মোহে হারা'য়ে চেতনা, *
মূর্চ্ছান্তে ফিরিল কেন ছাড়িয়া তাহারে?
সে পাপে সহিবে এবে বিষম বেদনা। ৫০

"বিলাস-শ্রমের মৃদু স্বেদবিন্দু চয়
এখনো দুলিছে মুখে চারুদরশন,
ইতিমধ্যে হায় প্রিয়ে পাইলে বিলয়
অসার সংসার-মায়া, অসার জীবন! ৫১

"মনেও অপ্রিয় তব ভাবিনি কখন,
তবে কেন ত্যজি মোরে করিলে গমন?
যদিও নামেতে আমি পৃথিবীর পতি,
তব প্রেমে বিমোহিত সদা মম মতি। ৫২

"কুসুম ভূষিত নীল কুটিল কবরী
থেকে থেকে শিরে তব কাঁপিছে পবনে,
জীবন ফিরিল দেহে, হেন মনে করি
চমকিছে হিয়া মম আশার ছলনে †। ৫৩

---

* ইন্দুমতীর পতনে অজের মূর্চ্ছা হইয়াছিল। তদবস্থায় যেন তিনি প্রিয়ার অনুগামী হইয়াছিলেন। চৈতন্য লাভ করিয়া যেন পুনরায় জীবিত হইলেন। উপরে ৩৯।৪০ শ্লোক দ্রষ্টব্য।

† মূল শ্লোক—

"কুসুমোৎখচিতান্ বলীভৃতঃ
চলয়ন্ ভৃঙ্গরুচস্তবালকান্।
করভোরু, করোতি মারুতঃ
ত্বদুপাবর্ত্তনশঙ্কি মে মনঃ॥" ৫৩

"নয়ন প্রকাশি তবে, প্রেয়সি আমার,
ঘুচাও এ হৃদয়ের বিষাদ আঁধার,
তৃণজ্যোতিঃ লতা যথা হিমাদ্রি-গুহায়
প্রকাশি, তিমিররাশি বিনাশে নিশায়! ৫৪

"অলক-আবৃত তব নীরব বদন,—
নিশায় নীরব অলি-গুঞ্জন বিহনে
মুদিত তমসাবৃত কমল যেমন!
নিরখি দুখের উৎস উথলিছে মনে। ৫৫

"মিলেন শশীর সহ নিশি দিবাশেষে,
উষা এলে চক্রবাকী মিলে পতি সনে,
সহিছে বিরহ তারা মিলনের আশে,—
এ চির বিরহ তব সহিব কেমনে * ? ৫৬

"যে কোমল অঙ্গ-লতা পাইত বেদনা
নবীন পল্লবদলে রচিত শয়নে,
কেমনে সে মৃদু অঙ্গ চিতা-আরোহণে
সহিবে অনলদাহ, কঠোর যাতনা! ৫৭

"বিলাস-গমন তব নাহি এবে আর,
নীরব রহস্য-সখী মেখলা তোমার,

---

* মূল শ্লোক—

"শশিনং পুনরেতি শর্ব্বরী
দয়িতা দ্বন্দ্ব-চরং পতত্রিণং।
ইতি তৌ বিরহান্তর-ক্ষমৌ
কথ মত্যন্ত-গতা ন মাং দহেঃ॥" ৫৬

কুমার সম্ভবের ৪র্থ সর্গে রতি-বিলাপে এই রূপ আছে—

"শশিনা সহ যাতি কৌমুদী
সহ মেঘেন তড়িৎ প্রলীয়তে।
প্রমদাঃ পতি-বর্ত্মগা ইতি
প্রতিপন্নংহি বিচেতনৈরপি॥" ৩৩

নিদ্রিত হয়েছ তুমি চিরকাল তরে,
সেও যেন অনুমৃতা তব শোকভরে! ৫৮

"বায়ু কোলে দোলে লতা নিকুঞ্জ ভিতর,
বিলাস-বিভ্রম সে কি হরিল তোমার?
কোকিলা হরিয়া তব কলকণ্ঠস্বর
দিতেছে দ্বিগুণ ব্যথা চিত্তে অভাগার;
হরিণী হরিল চারু চঞ্চল দর্শন,
কলহংসী হরিয়াছে মন্থর গমন। ৫৯

"হায় কেন বৃথা আমি দোষি এ সবারে?—
ইঁহাদের কাছে, প্রিয়ে, নিজ গুণচয়
রাখিয়া গিয়াছ স্বর্গ-গমন সময়,
শোকাতুর অভাগার সান্ত্বনায় তরে;
কি করিতে পারে তারা বিহনে তোমার—
দ্বিগুণ বাড়ায় ব্যথা চিত্তে অভাগার। ৬০

"প্রিয়ঙ্গু লতার কর এই সহকারে
সমর্পিতে কত সাধ করেছিলে মনে,
বিবাহ না দিয়ে দোঁহে, নিদয় অন্তরে
কেমনে চলিয়া গেলে, চারু-চন্দ্রাননে ? ৬১

"করেছিলে অশোকেরে চরণে তাড়ন, *
তাই আজি ফুলরাজি ফুটিছে তাহার,
সে ফুল অলকে তব শোভিবে না আর,
কেমনে তর্পণে তব করিব অর্পণ! ৬২

"নূপুর-নিক্কণ সনে চরণ তাড়ন
স্মরি তব, শোকাকুল অশোক এখন,

---

* অশোকতরু স্ত্রীলোকের পদতাড়নে, ও বকুল তাহাদের মুখ-প্রক্ষিপ্ত জলে পুষ্পিত হয় যথা—

"পাদাঘাতাদশোকং বিকসতি বকুলং যোষিতামাস্যমদ্যৈঃ।"

পুষ্পরূপে অশ্রুরাশি করি বিসর্জ্জন
কাঁদিছে উচ্ছ্বাসে যেন তোমারি কারণ! ৬৩

"তব সে নিশ্বাস সম সুরভি বকুল,
অর্দ্ধ মাত্র গাঁথি মালা লইয়া সে ফুল
মম সনে, না সমাপি সে মালা-রচন
সহসা হইলে কেন নিদ্রায় মগন? ৬৪

"সুখদুঃখভাগী তব প্রিয়সখীগণ,
প্রিয় পুত্র দশরথ—নব শশধর,
অভিন্নহৃদয় আমি তব প্রিয়বর,
নির্দ্দয়ে সবারে ত্যজি করিলে গমন! ৬৫

"নিরানন্দ ঋতুরাজ আজি এ নয়নে;
বিগত বিলাস-তৃষা; অধীর হৃদয়;
সঙ্গীতে না হয় রুচি, কিম্বা আভরণে;
চিরকাল তরে শয্যা হ'ল শূন্যময়! ৬৬

"গৃহিণী সচিব তুমি নিভৃত-সহায়, *
প্রিয়শিষ্য তুমি মম ললিত বিদ্যায়

---

* মূল শ্লোক—"গৃহিণী সচিবঃ সখী মিথঃ
প্রিয়-শিষ্যা ললিতে কলা-বিধৌ।
করুণা-বিমুখেন মৃত্যুনা
হরতা ত্বাং বদ কিং ন মে হৃতং॥" ৬৭

সচিব—বুদ্ধি-সহায়। নিভৃত-সহায়—নর্ম্ম-সচিব, গুপ্ত বিষয়ে সখী। ললিত বিদ্যা—( Fine arts ) নৃত্য গীতাদি চৌষট্টি কলা বিশিষ্ট বিদ্যা যথা—নৃত্য, গীত, বাদ্য, নাট্য, আলেখ্য, বিশেষকচ্ছেদ্য, তণ্ডুল কুসুমাবলিবিকার, পুষ্পাস্তরণ, দশন বসনাঙ্গরাগ, মণি ভূমিকা কর্ম্ম, শয্যারচন, উদক বাদ্য, উদক ঘাত, চিত্রাযোগ, মাল্যগ্রন্থনবিকল্প, শেখরাপীড় যোজন ( কিরীট ও শিরোমাল্য ধারণ ), নেপথ্যযোগ, কর্ণপত্র ভঙ্গ, গন্ধযুক্তি, ভূষণ যোজন, ইন্দ্রজাল, কৌমার যোগ, হস্ত-লাঘব, চিত্রশাক পূপভক্ষ্য বিকারক্রিয়া পানক-রস রাগাসব যোজন, সূচীবাপকর্ম্মাদি, সূত্র-ক্রীড়া, প্রহেলিকা, প্রতিমালা, দুর্ব্বচকযোগ, পুস্তক রচন, নাটিকাখ্যায়িকা দর্শন, কাব্য-সমস্যা পূরণ, পট্টিকাবেত্র বাণ বিকল্প, তুর্ক কর্ম্মাদি, তক্ষণ ( সূত্রধরের কার্য্য ), বাস্তুবিদ্যা, রৌপ্যরত্ন পরীক্ষা, ধাতুবাদ, মণিরাগ

হরিয়া দারুণ কাল তোমা হেন ধন
অভাগার কি বা নাহি করিল হরণ * ? । ৬৭

"এ মুখে সুস্বাদু মধু কতই আদরে
তব ও সুচারু মুখে করিনু প্রদান ;
কেমনে করিবে, প্রিয়ে, এবে লোকান্তরে
অশ্রু-বিদূষিত মম জলাঞ্জলি পান ? ৬৮

"তব প্রাণবায়ু সহ আজি অবসান
জীবনের সুখ মম, বিভব অপার
কি সুখ বিহনে তব করিবে প্রদান ?
সকল ইন্দ্রিয় মম অধীনে তোমার † ।" ৬৯

---

জ্ঞান, আকর জ্ঞান বৃক্ষায়ুর্ব্বেদযোগ, মেষকুক্কুট-শাবক যুদ্ধবিধি, শুক সারিকা প্রলাপন, উৎসাদন ( তৈল চন্দনাদি দ্বারা পরিষ্করণ ), কেশ-মার্জ্জন কৌশল, অক্ষর মুষ্টিকা কথন, ম্লেচ্ছিত কবিকল্প, দেশভাষা জ্ঞান, পুষ্প-শকটিকা-নিমিত্ত জ্ঞান, যন্ত্র মাতৃকা, ধারণ মাতৃকা, সংপাট্য, মানসী কাব্য ক্রিয়া, ক্রিয়া বিকল্প, ছলিতক যোগ, কোষছন্দোজ্ঞান, বস্ত্র গোপনাদি, দ্যূত, আকর্ষ ক্রীড়া, বালক-ক্রীড়নক, বৈনায়িকী বিদ্যা, বৈজয়িকী বিদ্যা, বৈতালিকী বিদ্যা ।

"গীতবাদিত্র-কুশলাঃ নৃত্যেষু কুশলাস্তথা
উপায়জ্ঞাঃ কলাজ্ঞাশ্চ বৈশিকে পরিনিষ্ঠিতাঃ ।"

নর নারী এই চৌষট্টি কলায় পারদর্শী হইলে সম্পূর্ণতা লাভ করে। রাজা কৃষ্ণচন্দ্র রায় এতদ্রূপ গুণবিশিষ্ট ছিলেন অন্নদামঙ্গলে উক্ত হইয়াছে যথা—

"চন্দ্র সবে ষোল কলা হ্রাস বৃদ্ধি তায়,
কৃষ্ণচন্দ্র পরিপূর্ণ চৌষট্টি কলায় ।"

"যত দিন তব ছবি অবিকল
জুড়াবে, মা, মম নয়ন যুগল
উড়িবে কল্পনা সু-পক্ষ প্রসারি,
করিল শমন অর্দ্ধ মাত্র চুরি—
হরিল তোমায়, রহিল তোমার
( মম শান্তি তরে ) বাৎসল্য অপার ।"

"শোকগীতি," মা'র ছবি (Cowper's "On the Receipt of my Mother's Picture.")

"রেখে গেছ মোরে একাকী সংসারে,
কি ফল লভিয়া শ্রেয় বস্তু আর
যত কিছু আছে তোমার বিহনে ?
সর্ব্ব সুখ মম স্মরণে তোমার ।"

শোক গীতি । ( Byron's Elegy on Thyrza, st. 8 )

এই রূপে বিলাপিলা কোশল-ঈশ্বর
দারুণ বিরহ শোকে, সকরুণ স্বরে,
সমদুঃখে মজি কাঁদে পাদপ নিকর
পুষ্পরসরূপ অশ্রু ত্যজিয়া কাতরে। ৭০

অজ-ক্রোড় হ'তে বহু যতনে বামায়
লইয়া স্বজনগণ দহিল চিতায়
সহ সেই পারিজাত অন্তিম ভূষণ;
অগুরু চন্দনে অগ্নি জ্বলিল ভীষণ! ৭১

প্রিয়া-শোকে সহমৃত হইলে ভূপতি
হইবে অযশ, তাই রঘুর সন্ততি
না পশিলা হুতাসনে প্রেয়সীর সনে;
জীবনের সাধ কিছু নাহি ছিল মনে। ৭২

মহা সমারোহে রাজা দশ দিন পরে
সাধিলা প্রিয়ার ক্রিয়া সেই উপবনে,
মিশি গেলা ইন্দুমতী কালের সাগরে,
স্মরি তাঁর গুণরাশি কাঁদে সর্ব্বজনে। ৭৩

ইন্দুমতী বিনা অজ ফিরিলা নগরে
মলিন শশাঙ্ক যথা রজনী বিহনে;
হেরিলা, উচ্ছ্বাসে কাঁদে পুরবধূগণে,
যেন নিজ শোক-স্রোতঃ সে নয়নে ঝরে *। ৭৪

---

* অজের শোকের প্রবাহ যেন পৌর বধূগণের চক্ষুঃ দিয়া প্রবাহিত হইতে লাগিল। অর্থাৎ তাহারা সমদুঃখে রোদন করিতে ছিল।
মূল শ্লোক—"স বিবেশ পুরীং তয়া বিনা
ক্ষণদাপায়-শশাঙ্ক-দর্শনঃ।
পরিবাহং ইবাবলোকয়ন্
স্বশুচঃ পৌরবধূ-মুখাশ্রুষু।" ৭৪

হেথায় বশিষ্ঠ ঋষি নিজ তপোবনে
ছিলেন দীক্ষিত যজ্ঞে, ধ্যানে মহামতি
জানিলা, প্রিয়ার শোকে আকুল ভূপতি;
প্রেরিলা প্রবোধ-বাক্য শিষ্যের বদনে— ৭৫

"সন্তাপ-কারণ তব জানি মুনিবর
সান্ত্বনার তরে মোরে করিলা প্রেরণ;
আসিতে অক্ষম মুনি, শুন, নরেশ্বর,
না করিয়া আপনার যাগ সমাপন ! ৭৬

"সংক্ষেপে প্রবোধ-বাণী কহিয়া আমারে
পাঠাইলা মহাঋষি, শুন, নরপতি,
তোমারে বুঝাতে আর কে পারে সংসারে?
গুরু-বাক্য ধর হৃদে সুধীর সুমতি। ৭৭

"বিষ্ণুর ত্রিপাদমাত্র ত্রিলোক মাঝারে *
বশিষ্ঠের অগোচর কি আছে এমন?
ভূত ভাবী বর্ত্তমান এ বিশ্ব সংসারে
জ্ঞানের নয়নে মুনি করেন দর্শন। ৭৮

"পুরাকালে তৃণবিন্দু নামে তপোধন
করিলা কঠোর তপ, ত্রাসি সুরেশ্বরে;
বাসব তপস্যা তাঁর নাশিবার তরে
সুরাঙ্গনা হরিণীরে করিলা প্রেরণ। ৭৯

"বিলাস-বিভ্রম বামা সহসা প্রকাশি
ভাঙ্গিল মুনির ধ্যান; হায় শান্তি-নীরে
উঠিল রোষের ঊর্ম্মি; রোষে হরিণীরে
দিলা শাপ 'এই পাপে হইবি মানুষী।' ৮০

হরিণীর শাপ।

---

* বিষ্ণু বামনাবতারে বলি রাজার গর্ব্ব হরণার্থ ত্রিপাদে স্বর্গ মর্ত্ত্য রসাতল ব্যাপ্ত করিয়াছিলেন।

"হরিণী কহিল কাঁদি 'পরাধীনা আমি,
ক্ষম অপরাধ মম, দয়ার সাগর;'
সম্বরিয়া রোষ ঋষি করিলা উত্তর—
'সুরপুষ্প দরশনে হবে স্বর্গগামী।' ৮১

"সুরাঙ্গনা সে হরিণী ভোজ-রাজকুলে
জন্মিয়া মহিষী তব হ'ল স্বয়ম্বরে;
শাপ-অবসান লভি পারিজাত ফুলে,
সমাপি মানবলীলা গেল সুরপুরে। ৮২

সান্ত্বনা বাক্য।

"তাঁর তরে শোক তবে কেন অকারণ
জন্মিলে মরিতে হয়, বিধি বিধাতার;
যতনে ধরারে রাজা কর গো পালন,
হে ভূপতি, বসুমতী প্রেয়সী রাজার। ৮৩

"বিপুল বিভব তব, আত্ম অভিমান
নাহি কভু; ধর্ম্মজ্ঞানে পূর্ণ ও হৃদয়;
সেই জ্ঞানে ধৈর্য্যগুণ কর গো আশ্রয়,
মনের সন্তাপ তাহে হবে অবসান। ৮৪

"কি হেতু প্রিয়ার তরে করিছ রোদন?
অনুমৃত হইলে ও না পাইবে তাঁরে;
ভিন্ন ভিন্ন গতি লাভ করে জীবগণ
ত্যজিয়া জীবন, পাপ পুণ্য অনুসারে। ৮৫

"ত্যজ শোক, মহারাজ, না কর বিলাপ,
কর গো নিবাপ-দানে প্রিয়ার তর্পণ;
করিয়া স্বজন বহু অশ্রু বিসর্জ্জন
অকারণে মৃত জনে দেয় মনস্তাপ *। ৮৬

---

* "শ্লেষ্মাশ্রু বন্ধুভির্ম্মুক্তং প্রেতো ভুংক্তে যতোঽ বশঃ।
অতো ন রোদিতব্যংহি ক্রিয়াঃ কার্য্যাঃ স্বশক্তিতঃ।" যাজ্ঞবল্ক্য

"শরীরীর পক্ষে ধ্রুব প্রকৃতি মরণ,
জীবন বিকৃতি মাত্র, কহে বুধগণে;
এ দেহে জীবন যার রহে যত ক্ষণ
লাভ তার তত ক্ষণ, ভাবি দেখ মনে *। ৮৭

"প্রিয়ের মরণে শল্য উপজে অন্তরে
ভাবি শোকে সন্তাপিত হয় মূঢ়জন;
জ্ঞানী লোকে জানে মৃত্যু শল্যের মোচন,
মরণ মঙ্গল দ্বার, মুকতির তরে। ৮৮

"নিজ দেহ সহ যবে আত্মার মিলন
অনিত্য বলিয়া জানে জগতের জন,
জায়া সুত আদি বাহ্য বস্তুর বিরহে
বিদ্বান জনের মন কভু নাহি দহে। ৮৯

"সামান্য জনের মত, পুরুষ-রতন,
তুমিও কি শোকবশে হইলে কাতর?
বায়ুভরে ধরাশায়ী হয় তরুগণ,
নহে তাহে বিচলিত অচল-শিখর।" ৯০

এই রূপ গুরুবাক্য করিয়া গ্রহণ
বশিষ্ঠের শিষ্যে অজ দিলেন বিদায়;
ফিরিল কি গুরুবাক্য গুরুর সদন,
শোক-পূর্ণ অজ-হৃদে স্থান নাহি পায় †? ৯১

---

* মূল শ্লোক—"মরণং প্রকৃতিঃ শরীরিণাং
বিকৃতির্জীবিতং উচ্যতে বুধৈঃ।
ক্ষণমপ্যবতিষ্ঠতে শ্বসন্
যদি জন্তুর্ন্নু লাভবান্ অসৌ॥" ৮৭

সার ওয়াল্টর স্কটে এরূপ ভাব দৃষ্ট হয়;—
"Come what comes so-ever,
The worst I can endure;
Life is but a short fever
And death is the cure." Pirate. Ch. XIX.

† "If life were but a dream, my Love, Death is the waking time."

শিশুপুত্র দশরথ; ইহার কারণ
অষ্টবর্ষ শোকে অজ করিলা যাপন,
সম্মুখে প্রিয়ার চিত্র রাখিয়া যতনে
ক্ষণসমাগম-সুখ লভিয়া স্বপনে *। ৯২

শোকশল্য বিদারিল অজের হৃদয়,
অশ্বত্থ-অঙ্কুর যথা ভেদে হর্ম্ম্যালয়;
ঔষধ-অসাধ্য শোকে মরণ কারণ
ভাবিলেন শুভ, গণি প্রিয়ার মিলন। ৯৩

কবচ-ধারণ-ক্ষম বিনীত যৌবনে
পুত্রবরে রাজ্যভার করি সমর্পণ,
রহিলেন কোশলেশ করি অনশন,
বাসনা দেহের ভার আশু বিসর্জ্জনে। ৯৪

পুণ্যজলে সুরধুনী-সরযূ-মিলনে
ত্যজিলা নশ্বর দেহ কোশল-ঈশ্বর;
দেবত্ব লভিয়া এবে নন্দন ভিতর
বিহরিলা চারুতরা সে প্রিয়ার সনে। ৯৫

অজের মৃত্যু।

ইতি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে
অজবিলাপ নামক অষ্টম সর্গ।

কালিদাস-অঙ্ক হ'তে কবিতা-উর্ব্বশী
ছিল পড়ি মল্লিনাথ-আশ্রম ভিতর,
নব বেশ বাসে বঙ্গে সেই রূপ রাশি
আনিলা নবীনচন্দ্র কবি-গুণাকর।

---

* "চেতনা থাকিতে আমি ভুলিব কেমনে
ভুলিতে না পারি যারে গভীর নিদ্রায়?
কেহ যেন সেই ছবি দেখায় স্বপনে,
কেমনে সে জনে আমি দিব হে বিদায়।"
মৎপ্রণীত "আকাশ কুসুম" ৪র্থ পল্লব।

# রঘুবংশ।

## নবম সর্গ।

স্বর্গে গেলা অজ রাজ; রাজসিংহাসনে
বসিলা রক্ষক-বর দশরথ রথী;
উত্তর কোশলরাজ্য শাসিলা যতনে,
সংযম দমিত-রিপু,* সুধীর, সুমতি। ১

কুলক্রমাগত রাজ্য পেয়ে বীরবর,
তারকারি সমতেজে, দমি শত্রুগণ †
যথাবিধি প্রজাবৃন্দে করিলা পালন;
গুণে তাঁর অনুরক্ত মনুজ নিকর। ২

যথাকালে করি ইন্দ্র বারি বরিষণ
সফল কৃষীর শ্রম করেন যেমতি,
নিজ নিজ কার্য্য প্রজা করিত যখন
দিতেন প্রচুর ধন রঘুর সন্ততি ‡। ৩

শান্তি-পর সুর-তেজা অজের নন্দন,
সুফলা হইল ধরা রাজত্বে তাঁহার;
জন পদে রোগ আদি না করে সঞ্চার,
কোথা তবে হেন রাজ্যে অরির পীড়ন §? ৪

যে শোভা ধরিয়াছিলা বসুন্ধরা ধনী
লভিয়া দিগন্ত-জয়ী রঘু রাজেশ্বরে,

---

* রিপু—কাম ক্রোধাদি ষড়্‌রিপু।

† তারকারি—দেব সেনাপতি কার্ত্তিকেয় তারকাসুরকে বধ করিয়াছিলেন।

‡ প্রজাগণ পরিশ্রমী ছিল, তাহারা রাজার কাছে পরিশ্রমের উপযুক্ত ফল ও পুরস্কার পাইত।

§ তাঁহার রাজ্যে শত্রু-রাজাদিগের আক্রমণজনিত অত্যাচার ছিল না। রোগের উপদ্রবও ছিল না।

কিম্বা অজে, সে শোভায় শোভিলা ধরণী
পেয়ে সম-পরাক্রম দশরথ বীরে। ৫

সমদর্শী ছিলা রাজা যেমতি শমন,*
প্রতাপে তপন সম বিখ্যাত ভুবনে,
করিলা কুবের প্রায় ধন বিতরণ,
নিপুণ বরুণ সম দুষ্টের দমনে। ৬

সমুন্নতি তরে তাঁর সতত যতন;
শশি-বিম্ব-সুশোভিতা মদিরা নিশায়,†
মৃগয়া, যুবতী যোষা অথবা পাশায়,
কেমনে করিবে তাঁর মন আকর্ষণ? ৭

সুপ্রভাব বাসবেও কভু নৃপমণি
না কহেন দীনবাক্য; রোষে কটু বাণী
না কহেন রিপুকেও; নর্ম্মেও কথন‡
না বলিলা দশরথ অলীক বচন। ৮

নৃপতিকুলের মাঝে অস্ত বা উদয়§
সাধিতেন রঘুপতি নিজ ভুজ বলে—
দণ্ডিতেন দশরথ দৃপ্ত রাজদলে,
আজ্ঞাকারী জন প্রতি সদয়-হৃদয়। ৯

এক রথে দশরথ ধরি শরাসন
জিনিলেন ধরাতল সাগর-বেষ্টিত,

---

* যমের হস্তে কি ধনী কি দরিদ্র সকলের সমান অবস্থা।

† তৎকালে মদ্যপায়ীরা জ্যোৎস্না রাত্রে গৃহের ছাদের উপর পানপাত্রে মদ্য রাখিয়া পান করিত। চন্দ্রের প্রতিবিম্ব ঐ পাত্রে প্রতিফলিত হইত। কুমার সম্ভবের ষষ্ঠ সর্গের ৪২ শ্লোক দ্রষ্টব্য। মনু এ রূপ বলেন—

"পানং অক্ষঃ স্ত্রিয়শ্চেতি মৃগয়া চ যথাক্রমং।
এতৎ কষ্টতমং বিদ্যাচ্চতুষ্কং কামজে গণে॥"

‡ নর্ম্ম—পরিহাস।

§ অপর রাজাদিগের অবনতি ও উন্নতি তাঁহার হস্তে ছিল।

কেবল বিজয় তাঁর করিত ঘোষণ
সেনা দল, দ্রুত-বাজি-গজ-বিরাজিত *। ১০

কুবের সমান রাজা বিপুল-বিভব,
এক রথে ধনুর্দ্ধর জিনিলে মেদিনী
ঘোষিল দুন্দুভি রূপে সুদূর অর্ণব
নীরদ-গম্ভীর রবে বিজয় কাহিনী। ১১

শত-ধার বজ্রধারে বাসব যেমতি †
কাটিলা ভূধর-পক্ষ, পঙ্কজ-আনন
তেমতি বিপক্ষ পক্ষ নাশিলা নৃপতি,
টঙ্কারি ভীষণ স্বনে ভীম শরাসন। ১২

নমিল অমিত-তেজা রাঘব-চরণে
রাজগণ, দেবরাজে যথা দেবগণ;
ঝলিল তখনি পদ-নখের কিরণে
নত নৃপতির শিরে মুকুট রতন ‡। ১৩

বিধবা বিমুক্ত-কেশী শত্রুর রমণী,
মন্ত্রি-বাক্যে শিশু তাঁর রহে যোড় করে;
তাদেরে অভয় দিয়া ফিরিলা নৃমণি
বারিধির তীর হ'তে অযোধ্যা নগরে §। ১৪

---

* "শোভা হেতু সঙ্গে তাঁর চলে সেনাগণ।" ১ম সঃ ১৯। তিনি নিজ বীর্য্যেই জয়লাভ করিতেন। হস্তী ও অশ্ব সহ সেনা জয় প্রকাশ করিত মাত্র।

† পূর্ব্বকালে পর্ব্বত সমূহের পক্ষ থাকায় তাহারা উড়িয়া নানা উৎপাত করিত; ইন্দ্র বজ্রের দ্বারা তাহাদের পক্ষ ছেদন করিয়াছিলেন। ত্রয়োদশ সর্গের ৭ শ্লোক দ্রষ্টব্য।

‡ দশরথের চরণে নমস্কার কালে তাঁহার নখের উজ্জ্বল প্রভা রাজাদিগের মুকুটে পতিত হইয়াছিল।

§ শত্রুরাজগণকে যুদ্ধে বধ করায় তাহাদের স্ত্রী ও পুত্রের শোচনীয় অবস্থা দেখিয়া দশরথ তাহাদিগকে অভয় দান ও রাজ্য পুনরর্পণ করিয়াছিলেন। এইরূপে সমুদ্রতীর পর্য্যন্ত জয় করিয়া অলকা সদৃশী অযোধ্যায় প্রত্যাগমন করিলেন।

একচ্ছত্র দশরথ রাজকুলেশ্বর
অগ্নিতেজা, সোমকান্তি; তবু নিরন্তর
রহেন স্বকার্য্যে রত, চিন্তি মনে সদা
দোষের পরশে লোকে ত্যজেন ধনদা *। ১৫

সরোজবাসিনী লক্ষ্মী ত্যজি এ দুজনে
সেবিবেন কারে আর এ তিন ভুবনে†—
কাকুৎস্থ কুলের পতি দীনের শরণ
মহারথী দশরথ, আর নারায়ণ? ১৬

কৌশল্যা, কেকয়-সুতা, মগধ-নন্দিনী ‡
অরিন্দম দশরথে করিলা বরণ;
পর্ব্বত-দুহিতা যত চারু প্রবাহিনী
পতিরূপে বারিধিরে বরিল যেমন। ১৭

এ তিন রমণী সনে শোভিলা নৃপতি
শত্রুবধে সুনিপুণ, বাসব যেমতি
আসিলা ত্রিশক্তিসনে অবনী উপরে §
প্রদানিতে নীতি-শিক্ষা মানবনিকরে। ১৮

---

* মনুষ্যের আলস্য প্রভৃতি দোষ জন্মিলেই ধনদা অর্থাৎ লক্ষ্মী তাহাকে ত্যাগ করেন। কিরাতার্জ্জুনীয়ের ৩য় সঃ ৪১ শ্লোক দ্রষ্টব্য যথা—

"সর্ব্ব শাস্ত্র জানিয়াও অক্ষম যে জন
দমিতে স্বদেহ-ভব মত্ত রিপুগণ,
আপন চাপল্য দোষে সেই জনমায়
লক্ষ্মীর চপলা বলি অখ্যাতি ধরায়।"

† দশরথ বিষ্ণুর ন্যায় লক্ষ্মীর প্রিয়পাত্র অর্থাৎ তিনি সর্ব্বতোভাবে সৌভাগ্যশালী ছিলেন।

‡ মগধ-নন্দিনী—সুমিত্রা। কেকয়দেশ পঞ্জাবের অন্তর্গত ছিল। বিপাশা-(Beas) শতদ্রু নদী (Sutlej) এই দেশে প্রবাহিত। কৈকেয়ী কেকয়-রাজ অশ্বপতির কন্যা। (Vide my Ancient Geo. Asia pp. 22-26).

§ শক্তি তিন প্রকার প্রভাব, উৎসাহ ও মন্ত্রের দ্বারা জনিত, তৎ সহিত তিন মহিষীর তুলনা।

ইন্দ্রের সহায় রাজা শর বরষণে
সমরে দানবে যবে করিলা নিধন,
ঘুচিল অসুর-ভয়, সুরাঙ্গনাগণ
গাইল সুযশ তাঁর ত্রিদশভবনে। ১৯

দিগন্ত-অর্জ্জিত ধনে দশরথ বলী
সাধিলেন যাগ, হ'য়ে কিরীট-বিহীন *
তমসা-সরযূ-তটে হেম যূপাবলী
স্থাপিলা বসুধাপতি তমোগুণ-হীন। ২০

মৃগশৃঙ্গ আর দণ্ড ধরিলা রাজন্
কুশের মেখলা অঙ্গে অজিন বসন;
যজ্ঞের দীক্ষায় মৌনী সাত্ত্বিক প্রবর,—
উজলিলা নিজ তেজে তাঁরে দিগম্বর †। ২১

যজ্ঞ অন্তে অবগাহে পবিত্র-শরীর
জিতেন্দ্রিয় মানবেন্দ্র (দেব-সভা-মাঝে
শোভিত আসন যাঁর) সমুন্নত শির
কেবল করিলা নত হেরি দেবরাজে। ২২

এক রথে দশরথ মহাধনুর্দ্ধর
বাসবের অগ্রে যেয়ে নাশিলা অসুরে;
উঠিল সমরে ধূলা আবরি ভাস্কর;
নিবারিলা রেণু রাজা দনুজ-রুধিরে ‡। ২৩

কুবের বরুণ যম দেবরাজ প্রায়
পূজিত প্রতাপশালী মনুজ-ঈশ্বরে

---

* যজ্ঞকালে মুকুট ধারণাদি রাজচিহ্ন ত্যাগ করা বিধেয়।

† যজ্ঞকালে দণ্ডশৃঙ্গাদি ধারণ ও মৌনব্রতাবলম্বন করিতে হয়। যজ্ঞ দীক্ষিত ব্যক্তি শিবের যজমান মূর্ত্তি ধারণ করিয়া থাকেন। ৩য় সঃ ৬৬ শ্লোক দ্রষ্টব্য। গাত্র-কণ্ডূয়ন হেতু যজ্ঞ কালে মৃগ-শৃঙ্গ ধারণ বিধেয়। যথা—
"কৃষ্ণ বিষাণয়া কণ্ডূয়তে।" শ্রুতি।

‡ দৈত্য-বধে তাহাদের রক্তে ভূমি সিক্ত হওয়াতে ধূলা নিবারিত হইয়াছিল।

সেবিতে বসন্ত যেন আসিল ধরায়,
'ল'য়ে নব বিকশিত প্রসূন নিকরে * । ২৪

উত্তরে যাইতে রবি উৎসুক অন্তর,
অরুণ রথের অশ্ব ফিরাইল ধীরে ;
চলিলা মলয়-গিরি ছাড়িয়া ভাস্কর,
বিমলি উষার মুখ, নাশিয়া শিশিরে †। ২৫

সদলে বসন্ত ঋতু হইল উদয়,
প্রকাশিল তরুদলে নব কিশলয়, (বসন্ত-বর্ণন।)
পূরিল কাননরাজি কোকিল-কাকলী,
নিকুঞ্জে ফুটিল ফুল, গুঞ্জরিল অলি। ২৬

ভ্রমর সারস হংস চলে সরোবরে
বসন্ত-পোষিত পদ্ম ভুঞ্জিবার তরে,
যায় যথা দীন জন পাইতে সে ধন
সদর্থে স্ববীর্য্যে যাহা অর্জ্জিলা রাজন্ ‡। ২৭

কে বলে বসন্তে একা অশোকের ফুল
ফুটি করে প্রেমিকের মানস আকুল ?
যে নব পল্লবে প্রিয়া সাজায় শ্রবণ
তাহে কি না মোহে আহা বিলাসীর মন § ? ২৮

ঋতু-রাজ-বিরচিত পত্রাবলি প্রায়
রাজে বনরাজি-অঙ্গে চারু কুরবক ॥

---

* তিনি মাধ্যস্থ ( বিচার ) বিষয়ে শমন ( ধর্ম্মরাজ ) সদৃশ, বিতরণে কুবের ( ধনদ ) সদৃশ, সন্নিয়মনে বরুণ তুল্য, ঐশ্বর্য্যে ইন্দ্রের ন্যায় ছিলেন।

† শীতকালে সূর্য্য অয়নের দক্ষিণ সীমায় উপনীত হইয়া বসন্তের প্রারম্ভে উত্তর দিকে যাইতে থাকেন ও প্রাতে শিশিরপাত হ্রাস হইতে থাকে।

‡ পদ্ম সমূহ যেন বসন্তের সঞ্চিত ধন। দরিদ্র ব্যক্তিরা যেরূপ দশরথের গুণার্জ্জিত ধনের প্রত্যাশী, ভ্রমর হংসাদিও তদ্রূপ পদ্মের জন্য লোলুপ।

§ বসন্তকালে সামান্য পল্লবও মনোমুগ্ধকারী হয়।

|| নীল বর্ণ ভ্রমর-যুক্ত কুরবক পুষ্পবৃক্ষ যেন বন রাজির অঙ্গে পত্রক অর্থাৎ তিলকাদি রচনার ন্যায় শোভা পাইতেছে।

মধুরসে পূর্ণ যার কুসুম স্তবক,
সুনীল ভ্রমর পুঞ্জ গুঞ্জরিছে তায়। ২৯

সুবদনা ললনার বদন-আসবে
সোহাগে দোহদ সাধ পুরায় বকুল * ;
প্রসবি সুরভি ফুল এবে সে আকুল
মকরন্দ-লোভে অন্ধ অলিবৃন্দ-রবে। ৩০

আরক্ত মুকুল রেখা কিংশুকের গায়
ফুটিল, কাননে মধু-লক্ষ্মীর মিলনে,
প্রমদা মদন মদে ত্যজিয়া লজ্জায়
দিল যেন নখ-ক্ষত নিজ প্রিয়জনে †। ৩১

এখনো বিক্ষতাধরা প্রমদা নিকর
না পারে সহিতে হিম, শীতের পীড়নে
কটিতে না রাখে কাঞ্চী, সে হিম ভাস্কর
নাশিতে অক্ষম, তবু দমিলা কিরণে ‡। ৩২

শোভে সহকার-শাখে মুকুল-নিচয়,
নাচিছে পল্লবদল মলয় পবনে—
শিখিছে সে তরুলতা যেন অভিনয়,
জাগা'য়ে বিলাসতৃষা উদাসের মনে §। ৩৩

---

* স্ত্রীলোকের মুখমদ্য প্রক্ষেপে বকুলের ফুল ফোটে, এরূপ প্রবাদ আছে। অষ্টম সর্গের ৬২ শ্লোক দ্রষ্টব্য।

† বসন্তকালে পলাশ পুষ্প প্রস্ফুটিত হয়, তাহা নখ রেখার ন্যায় বক্রাকার। কুমার সম্ভব, ৩য় সর্গ, ২৯ শ্লোক দ্রষ্টব্য। উক্ত শ্লোক "কবিতা কদম্ব"-প্রণেতা মদন মোহন মিত্র এরূপ অনুবাদ করেন—

"বনরাজি পাইলে বসন্ত-সমাগম
শরীরে পলাশ ফোটে নখ-চিহ্ন সম।"

‡ বসন্তের প্রারম্ভমাত্র। শীত সম্পূর্ণরূপে তিরোহিত হয় নাই।

§ মূল শ্লোক—"অভিনয়ান্ পরিচেতুমিবোদ্যতা
মলয়-মারুত-কম্পিত-পল্লবা।
অমদয়ৎ সহকার-লতা মনঃ
স-কলিকা কলি-কাম-জিতামপি। ৩৩

শরজালে রক্ষোদলে বধিলা লক্ষ্মণ,
কাঁদিল লঙ্কার মাঝে রাক্ষস-অঙ্গনা। ৭৮

মেঘনাদে বধি, তার গর্জ্জন ভীষণ
ইন্দ্রধনু সম আর ভীম শরাসন
খণ্ডিলা সৌমিত্রি শূর, শরত যেমন
নাশে ইন্দ্রধনু সহ মেঘের গর্জ্জন *। ৭৯

মেঘনাদবধ।

রক্তে রাঙ্গা কুম্ভকর্ণ, শূর্পণখা প্রায়,
নাসা কর্ণ ছিন্ন তার সুগ্রীব-প্রহারে †;
রোধিল রামেরে রক্ষঃ ভয়ঙ্কর-কায়
ভগ্নশিল আরক্তিম পর্ব্বত আকারে ‡! ৮০

কুম্ভকর্ণবধ।

"শয়নে সতত রুচি, অকালে তোমায়
জাগাইল বৃথা আজি রাজা দশানন"—§
কুম্ভকর্ণে করি যেন হেন সম্ভাষণ
প্রেরিল রামের বাণ অনন্ত নিদ্রায়! ৮১

অপর রাক্ষস বহু সমরপ্রয়াসী
কোটি কোটি কপি মাঝে হইল পতন,

---

* লক্ষ্মণ কর্ত্তৃক মেঘনাদ হত হওয়াতে তাহার মেঘবৎ গর্জ্জন ও ইন্দ্রধনু সদৃশ ধনু নিরাকৃত হইল। বর্ষায় অবসানে শরৎ-ঋতু কর্ত্তৃক মেঘ বিনষ্ট হইলে, মেঘের গর্জ্জন ও ইন্দ্রধনু লুপ্ত হয়। লক্ষ্মণের সহিত শরৎকালের তুলনা। বাল্মীকির মতে লক্ষ্মণ সম্মুখ দ্বন্দ্বযুদ্ধে মেঘনাদকে বধ করেন। কবিবর মধুসূদন দত্তের মেঘনাদবধ কাব্যের লক্ষ্মণচরিত্র তাঁহার স্বকপোল কল্পিত, রামায়ণের অনুরূপ নহে।

† "এইরূপ স্থির করি সুগ্রীব তখন
নখে কুম্ভকর্ণ-কর্ণ করিয়া ছেদন
সুতীক্ষ্ণ দশনে নাসা করিয়া কর্ত্তন
পদাঘাতে পার্শ্বদ্বয় কৈল বিদারণ।
তবে কুম্ভকর্ণ-কর্ণ নাসা কুক্ষি দিয়া
পড়ে রক্ত শতধারে শরীর রঞ্জিয়া।" রাঃ।

‡ ভগ্ন-শিল—পর্ব্বতের সিন্দুরগৈরিকময় শৃঙ্গ ভগ্ন হইলে রক্তবর্ণ দেখা যায়।

§ ব্রহ্মার বাক্যে কুম্ভকর্ণ ছয় মাস নিদ্রিত থাকিয়া একদিন মাত্র আহারের জন্য জাগরিত হইত।

রণভূমি-সমুত্থিত ঘন রেণুরাশি
রাক্ষস-শোণিত-স্রোতে ডুবিল যেমন *। ৮২

মন্দির হইতে পুন যুঝিবার তরে
বাহিরিল রক্ষোনাথ, সমরে অটল;
প্রতিজ্ঞা করিল রাজা "আজি এ সমরে
অ-রাম বা অ-রাবণ হবে ধরাতল"। ৮৩

রাবণের যুদ্ধযাত্রা।

ভূমিতলে রঘুনাথ, রথে লঙ্কেশ্বর
দেখিয়া চিন্তিত অতি দেব পুরন্দর;
কপিল তুরগ যোগে, সুচারু স্যন্দন
সত্বর রামের তরে করিলা প্রেরণ †। ৮৪

আকাশে আসিছে রথ, ধ্বজের বসন
উড়িছে স্বরগ-গঙ্গা-তরঙ্গ-পবনে ‡;
ধরি মাতলির হস্ত মৈথিলী-রমণ
আরোহিলা দিব্য রথ হরষিত মনে। ৮৫

আবরিলা রাঘবেন্দ্রে বাসব-সারথি
ইন্দ্রের কবচজালে, রতনে খচিত—
লাগি যাহে অসুরাস্ত্র হইল কুণ্ঠিত
কোমল কমলদল পাষাণে যেমতি §। ৮৬

---

* রাক্ষসের শোণিত প্রবাহে যে রূপ ধূলিরাশি নিমগ্ন হইতে লাগিল, অসংখ্য বানর সেনার মধ্যে সে রূপ রাক্ষসগণ হত ও পতিত হইল।

† "সেই সব অশ্বগণ হরিত বরণ,
তাদের শরীরে শোভে স্বর্ণ আভরণ।
বিশদ চামরচয় কিবা শোভা পায়
বহুমূল্য মুক্তাদল দুলিছে গলায়।
মাতলি সে রথে চড়ি স্বর্গ হ'তে নামি
কশাহস্তে রামপাশে গেলা দ্রুতগামী।" রাঃ।

‡ আকাশ হইতে অবতরণ সময়ে মন্দাকিনীর তরঙ্গাঘাত-শীতল পবনে রথের পতাকা উড়িতেছিল।

§ পাষাণ সদৃশ ইন্দ্রের কবচে ঠেকিয়া অসুরের অস্ত্র সমূহ পুষ্পবৎ কুণ্ঠিত হইয়াছিল। মাতলি বলিল—
শুন, শুন, বীরবর, ইন্দ্র দেবরাজ
তব তরে এই রথ, পাঠাইল আজ,

এত দিনে রাম আর রাবণের রণ
সার্থক হইল, দোহে হেরে পরস্পরে,
রাম-রাবণের যুদ্ধ। প্রকাশিতে দুই বীর বিক্রম আপন
পাইলেন অবসর সম্মুখ সমরে। ৮৭

নিহত বান্ধব দল, একাকী রাবণ
আসিল সমরে, সঙ্গে নাহি কোন জন;
তথাপি বহুল বাহু মস্তক চরণে
বিরাজিল পরিবৃত যেন রক্ষোগণে *। ৮৮

জিনিল যে রক্ষোরাজ লোকপালদলে
পূজিল বৃষভধ্বজে শির-উপহারে,
তুলিল কৈলাস গিরি নিজ ভুজবলে—
আহ্বানিলা রামচন্দ্র সম্ভ্রমে তাহারে †। ৮৯

অচিরে জানকী সহ হইবে মিলন
কাঁপিল প্রকাশি যেন এ শুভ লক্ষণ
রামের দক্ষিণ বাহু; রক্ষঃকুলেশ্বর ‡
সে বাহু বিন্ধিল শরে সরোষ অন্তর। ৯০

ভেদি রাবণের হৃদি রাঘবের শর
প্রবেশিল রসাতলে বেগে দ্রুততর;
নাগলোকে গেল যেন করিতে প্রচার
রাবণের পরাভব শুভ সমাচার §। ৯১

---

এ প্রকাণ্ড ইন্দ্রধনু কবচ উজ্জ্বল
তপন সঙ্কাশ শর, শক্তি নিরমল।" রাঃ।

* রাবণ এখন একা হইলেও দশমস্তক ও কুড়ি হস্ত ও অসীমশক্তির প্রভাবে বহুসেনাপরিবৃত বোধ হইল।

† যে রাবণ ইন্দ্রাদি লোকপালকে জয় করে, নিজের মুণ্ড ছেদনে শিবের পূজা করে, ও স্বীয় বাহুবলে কৈলাসপর্ব্বত উত্তোলিত করিয়াছিল, রাম তাহাকে সম্মানের সহিত যুদ্ধে আহ্বান করিলেন। চতুর্থ সর্গের ৮০ শ্লোক দ্রষ্টব্য। শিশুপাল বধ ১সঃ ৫০ শ্লোক দ্রষ্টব্য।

‡ দক্ষিণ বাহুর স্পন্দন পুরুষের পক্ষে শুভসূচক।

§ নাগলোক জয় করিয়া রাবণ নাগকন্যা হরণ করিয়াছিল। তাহারাও রাবণের পরাভবে সুখী।

অস্ত্রে অস্ত্র দুই বীর করে নিবারণ;
পরস্পরে জিনিবারে উৎসুক অন্তর;
ক্রমে উত্তেজিত চিত্তে তার্কিক দু জন
যুঝে যথা, বাক্যোত্তরে করি প্রত্যুত্তর। ৯২

যুঝিছেন তুল্যবলে দুই মহাবল,
তটস্থা বিজয়লক্ষ্মী উভয়ের মাঝে;—
সমবলে যুঝে যবে মাতঙ্গ যুগল
মধ্যবর্ত্তী বেদি যথা অক্ষুণ্ণা বিরাজে *। ৯৩

একের উপরে অন্য প্রহারিয়া শর,
করে দোহে পরস্পর শর বরষণ;
হরষে করিল সুর অসুর নিকর
রাম রাবণের তরে কুসুম বর্ষণ †;
কিন্তু ঘন শরজালে আচ্ছন্ন অম্বর,
তাই পুষ্প না পড়িল দোহার উপর ‡। ৯৪

নিক্ষেপিল রক্ষোনাথ রামের উপর
লোহের কণ্টকাকীর্ণ শতঘ্নী শকতি,
যম হ'তে অপহৃত অতি ভয়ঙ্কর,
কূটশাল্মলির দণ্ড সদৃশ মূরতি। ৯৫

না আসিতে সেই শক্তি রথের উপর
অর্দ্ধচন্দ্র বাণে তাহা কৌশল্যানন্দন
কদলী পাদপ প্রায় কাটিয়া সত্বর,
রাক্ষসের জয়-আশা করিলা ছেদন §। ৯৬

---

* মধ্যে বেদি রাখিয়া জয় করিবার জন্য দুই সমবল হস্তী যেন যুদ্ধ করিতেছে। উক্ত বেদির সহিত জয়লক্ষ্মীর সাদৃশ্য।

† "অসুরেরা কহে—হো'ক রাবণের জয়,
শ্রীরামের জয় হো'ক কহে দেবচয়।" রাঃ।

‡ রাম ও রাবণের প্রহৃত শর রাশিতে আকাশ নিবিড় আচ্ছন্ন হওয়াতে দেবাসুর কর্ত্তৃক পুষ্পবৃষ্টি রাম ও রাবণের শিরে পড়িল না।

§ শতঘ্নী শক্তি ব্যর্থ হওয়াতে রাক্ষসেরা জয়ের আশা ত্যাগ করিল।

অনুপম ধনুর্দ্ধর রঘুকুলেশ্বর
যুড়িলেন ব্রহ্মঅস্ত্র তেজের আকর,
( প্রেয়সীর শোক-শল্য উদ্ধার কারণ
অব্যর্থ ঔষধি প্রায় ) বধিতে রাবণ *। ৯৭

সে জ্বলন্ত ব্রহ্মঅস্ত্র উঠিল গগনে,
রাবণবধ। শতধা অনলরাশি উগরি বদনে,
প্রসারি সহস্র ফণা বাসুকি যেমতি
উঠিল আকাশ মার্গে ভীষণ মূরতি! ৯৮

মন্ত্রপূত সেই অস্ত্রে রাঘবেন্দ্র বীর
কাটিয়া পাড়িলা ভূমে রাবণের শির—
নিমেষার্দ্ধে দশমুণ্ড হইল ছেদন,
তাই না পাইল রক্ষঃ ছেদন-বেদন †। ৯৯

শোভে যথা উর্ম্মিময় সাগরের নীরে
শতখণ্ডে ভানুবিম্ব আরক্তবরণ,
রাবণের শিরঃপুঞ্জ রঞ্জিত রুধিরে
রণভূমে পড়ি এবে শোভিল তেমন। ১০০

রাবণের দশমুণ্ড পতিত ভূতলে
দেখিয়াও দেবগণ না করে প্রত্যয়—
পাছে মুণ্ড উঠে পুন রক্ষোমায়াবলে,
ভাবিয়া দেবের মনে জাগিল সংশয়। ১০১

সুরভি কুসুমরাশি আকাশে অমর
বরষিলা রাবণারি রাঘবের শিরে
( রাজার মুকুট যাহে শোভিবে অচিরে ‡ )
গজমদ-আর্দ্র পক্ষ ভ্রমর নিকর

* এই অস্ত্রে রাবণ বধ হওয়াতে, রামের সীতাবিয়োগ শোক অপনীত হইয়াছিল।

† এত শীঘ্র মুণ্ডচ্ছেদ হইল যে রাবণকে ছেদন যন্ত্রণা অনুভব করিতে হইল না।

‡ [illegible] রাজ্যাভিষেক হইয়াছিল।

মদমত্ত দিগ্‌গজের ত্যজি গণ্ডস্থল,
সে পুষ্পরাশির সহ ধায় অবিরল *। ১০২

সমাপিয়া দেবকার্য্য রাঘবেন্দ্র বলী
ভীষণ ধনুর গুণ করিলা মোচন †;
রামেরে সম্ভাষি স্বর্গে চলিল মাতলি
চালায়ে সহস্র অশ্বে ইন্দ্রের স্যন্দন,—
লঙ্কেশের নামাঙ্কিত বাণে ভয়ঙ্কর
সে রথের ধ্বজদণ্ড হয়েছে জর্জ্জর। ১০৩

গ্রহিলেন জানকীরে কৌশল্যানন্দন
পরীক্ষিয়া হুতাশনে; মিত্র বিভীষণে ‡
বসাইলা রাবণের রাজসিংহাসনে;
বিজিত পুষ্পক রথে করি আরোহণ
চলিলা অযোধ্যাপুরে, সুগ্রীব লক্ষ্মণ
চলিলা রামের সাথে সহ বিভীষণ। ১০৪

মহাকবি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে রাবণবধ
নামক দ্বাদশ সর্গ।

রঘুবংশ-সুকবিতা উর্ব্বশীর প্রায়
ছিল পড়ি মল্লিনাথ-আশ্রম ভিতর
সাজা'য়ে সে চারু অঙ্গ বঙ্গের ভাষায়
আনিলা নবীনচন্দ্র কবি-গুণাকর।

---

* আকাশচারী দিগ্‌হস্তিগণের মদস্পর্শে ভ্রমর সমূহের পাখা আর্দ্র হওয়াতে বেগে উড়িতে অক্ষম, তথাপি তাহারা দেববৃষ্ট কুসুম রাশির সৌরভে মুগ্ধ হইয়া তৎসহ ধাবিত হইল

† "পরিহরি ইন্দ্রদত্ত বর্ম্ম শরাসন
করিলেন রামচন্দ্র রোষ বিসর্জ্জন।" রাঃ

‡ সীতার অগ্নি পরীক্ষা সম্বন্ধে চতুর্দ্দশসর্গের ৬১ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

মহামহোপাধ্যায় কোলাচল মল্লিনাথ সূরি বিরচিত সঞ্জীবনী টীকাবলম্বনে শ্রীশ্রীচন্দ্রশেখর-পদাম্বু-ধৌত-চট্টলবাসী শ্রীনবীনচন্দ্র দাস কবি-গুণাকর কর্ত্তৃক অনুবাদিত।

# রঘু-বংশ।

## ত্রয়োদশ সর্গ।

### রামের অযোধ্যা-প্রত্যাগমন।

পুষ্পরথে বিষ্ণুরূপী রাম রঘুবর
উঠিলা আকাশপথে মনোরথ-গতি ;
অধোদিকে গুণনিধি নিরখি সাগর
কহিলা বিরলে প্রভু জানকীর প্রতি।— ১

সেতু। "দেখ, সীতে, সেতু মম মলয় শিখরী *
*স্পর্শি, দূরে, বিভাগিল ফেনিল সাগর,

---

* লঙ্কার উত্তর সীমা হইতে ভারতবর্ষের মালাবার উপকূলে মলয়পর্ব্বত পর্য্যন্ত এই সেতু বিস্তৃত। ১২ সর্গের ৭০ শ্লোক দ্রষ্টব্য।

মূল শ্লোক—"বৈদেহি, পশ্যামলয়াৎ বিভক্তং
মৎসেতুনা ফেনিলং অম্বুরাশিং।
ছায়াপথেনেব শরৎ-প্রসন্নং
আকাশং আবিষ্কৃত-চারু-তারং॥ ২

মলয় পর্ব্বত সম্বন্ধে ষষ্ঠ সর্গের ৬৪ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

The *Malaya hills* are situate in the southern part of the Indian Peninsula, and include the southern part of the *Western Ghats* along the Malabar coast, the *Nilgiris* which are the connecting link between the Western and Eastern Ghats (Mahendra range) the *Anamalai* and other elevations, extending to *Kumarika* or cape Comorin (Vide Note P. 37). Mr. K. Bosu identifies this range with the Melagiris on the south eastern boundary of Mysore, along the bank of the *Kaveri.* But the term has a wider application and was used by different authors to mean the *Southern hills* generally. According to Kali Dasa the *Malaya* region is to the south of the Kaveri. (Raghu Vansa Ch. IV, 45-51). General Cunningham holds that "in the southern part of the territory, towards the sea coast, stood the mountain named *Molaye* or *Malaya*, which produced *sandalwood.* The couutry thus described is therefore the *Southern end* of the Peninsula, part of which is still called *Malayalam* and Malayawara or *Malabar*. This is called the province *Malay kuta* (Mo-lo-kiu- cha of Hwen Thsang) and must have included the modern districts of *Tanjore* and *Madura* on the east, with *Coimbator*, *Cochin* and *Travancore*, *on the west.*" Vide my "Ancient Geography of Asia". P. 42.

শোভে যথা ছায়াপথ, দ্বি-খণ্ডিত করি
তারকা-মণ্ডিত চারু শারদ অম্বর *। ২

সমুদ্র বর্ণন। "কপিল যজ্ঞের অশ্ব নিয়াছে পাতালে—
এ ভাবিয়া সগরের অসংখ্য কুমার
অশ্ব-অন্বেষণে ধরা খনে পুরাকালে,
হ'ল তাহে সাগরের অসীম বিস্তার †। ৩

"সিন্ধুজলে গর্ভবতী সৌর কর-মালা ‡
পোষেন রতন-জাল এই রত্নাকর, §

---

* ফেনিল ইত্যাদি—শরৎকালের নক্ষত্ররাজি-শোভিত আকাশে ছায়াপথের ন্যায় সেতু শ্বেত ফেনাবিশিষ্ট সমুদ্র-বক্ষে শোভা পাইতেছে।

Mr. Griffith thus renders this sloka :—
"Look, Sita, look ! Away to Malaya's side
My causeway parts the ocean's foamy tide.
Thus hast thou seen, on some fair autumn night,
When heaven is loveliest with its starry light,
From north to south a cloudy pathway spread
Parting the deep, dark firmament o'er head."

† "এক দিন সগর ভাবিয়া মনে মনে
অশ্বমেধ যজ্ঞ করে অযোধ্যা ভুবনে।
যজ্ঞাশ্ব রাখিতে যায় সগর-নন্দন
শুনিয়া হইল ইন্দ্র বড় ভীত মন।
দ্বি-প্রহর দিবসেতে করি নিশাপ্রায়
ঘোড়া চুরি করি ইন্দ্র পাতালে পলায়।
তপস্যা করেন মুনি কপিল যেখানে
ঘোড়া লয়ে রাখিল তাঁহার বিদ্যমানে।
অশ্ব না পাইয়া তারা পৃথিবী মণ্ডলে
মেদিনী খনিয়া সবে চলিল পাতালে।" কৃত্তিবাস।

কপিলের কোপে সগরের ৬০ সহস্র পুত্র ভস্মীভূত হয়। তাহাদের বংশোদ্ভব ভগীরথ গঙ্গাকে আনয়ন করিয়া তাহাদের মুক্তি সাধন করেন।

"Deep is that sea, but deeper still, they say,
Our glorious fathers dug their eager way,
Following fast where Kapil dared to lead
Away to Hell, their charge, the hallowed steed"—Griffith.

‡ সূর্য্যরশ্মি-মালা বাষ্পাকারে সমুদ্রজল গ্রহণ করে তাহাতে মেঘ হইয়া বৃষ্টি হয়। ১০ সর্গের ৫৮ শ্লোকের টীকা ও নিম্নে ৯ শ্লোঃ টীকা দ্রষ্টব্য।

"From the deep sea the sun-god draws the rain
To pour it down in boundless wealth again."—G.

§ মুক্তা প্রবালাদি রত্ন সমুদ্রে উৎপন্ন হয়।

ধরেন হৃদয় সুখে বাড়বাগ্নি-জ্বালা * ;
প্রসূত ইহাঁর জলে চারু শশধর †। ৪

"শান্ত ক্ষুব্ধ তরঙ্গিত অসীম সাগর
বিরাজিছে মহিমায় ব্যাপি দিগন্তর,
সত্ব রজঃ তমঃ গুণে কেশব যেমতি,
বর্ণিবে স্বরূপ তাঁর কাহার শকতি ‡ ? ৫

"নাশি বিশ্ব যোগ-নিদ্রাবশে নারায়ণ
যুগান্তে এ সিন্ধুজলে করেন শয়ন, §
নাভিপদ্মে পদ্মযোনি করি আরোহণ
করেন তাঁহার স্তুতি সৃষ্টির কারণ। ৬

"গিরিকুল-পক্ষ ইন্দ্র কাটিলা যখন
কত গিরি এ সাগরে লইল আশ্রয়,

---

* বাড়বাগ্নি সমুদ্রের অপকারী। তথাপি শরণাগত বলিয়া সমুদ্র সেই অগ্নিকে আশ্রয় দিয়াছেন।

† ১ম সর্গের ১২ শ্লোক দ্রষ্টব্য।

"ততঃ শতসহস্রাংশুর্মথ্যমানাৎ তু সাগরাৎ
প্রসন্নাত্মা সমুৎপন্নঃ সোমঃ শীতাংশুরুজ্জ্বলঃ।" মঃ ভাঃ।

‡ শান্ত, ক্ষুব্ধ, তরঙ্গিত—সত্ব, রজঃ ও তমোগুণের পরিচায়ক।

"When from sky to sky his billows roll,
Boundless as Vishnu who pervades the whole."—G.
"Thou glorious mirror, where the Almighty's form
Glasses itself in tempests ; in all time
Calm or convulsed, in breeze or gale or storm
Dark heaving, boundless, endless and sublime,
—The image of Eternity !" Byron's Childe Harold.

§ যুগান্তে বিশ্ব প্রলয় জলে মগ্ন। বিষ্ণুর স্বরূপ সেই অসীম জলে বিরাজমান। তথা হইতে ব্রহ্মা পুনর্ব্বার জগৎ সৃষ্টি করেন।

"স পদ্মে পদ্মনাভস্য নাভিমধ্যাৎ সমুত্থিতে
রোচয়ামাস বসতিং শুভং ব্রহ্মা চতুর্ম্মুখঃ।" হরিবংশ।

মাঘে এরূপ আছে—

"জলদল-শায়ী প্রলয়-বান্ধব
তীরে সমাগত হেরি নারায়ণে
অগ্রসরি সুখে উঠিলা অর্ণব,
উত্তাল কল্লোল-বাহু-উত্তোলনে।
মৎকৃত মাঘের অনুবাদ। ৩সঃ ৭৮ শ্লোক।

যথা অরি-নিপীড়িত নৃপতি নি[illegible]
মধ্যস্থ রাজার কাছে লভে গো শরণ *। ৭

"রসাতল হ'তে বিষ্ণু সৃজন-প্রয়াসে
উদ্বহিলা নববধু-ধরারে যথন,
এ স্বচ্ছ সাগর-জল প্রলয়-উচ্ছ্বাসে
হ'য়েছিল ক্ষণ তাঁর মুখাবগুণ্ঠন †। ৮

"অপূর্ব্ব প্রেমের খেলা খেলেন সাগর—
শতমুখে নদীকুল চুম্বিছে তাঁহারে,

---

* মৈনাক পর্ব্বত সমুদ্রে উত্থিত হইয়া হনুমানকে আত্ম পরিচয় দিয়াছিল—
"সৃষ্টিনাশ হ'ত যথা পড়িত ভূধর
তেঁই বজ্রে পাখা কাটে দেব পুরন্দর।
পক্ষহীন হইল পর্ব্বত সব তায়;
কাটিতে আমার পাখা বেগে ইন্দ্র ধায়;
প্রাণ ভয়ে আমি ত পলাই অতি দূর,
করিলেন মোরে কৃপা পবন ঠাকুর।
বায়ু উন পঞ্চাশ বহেন মহা ঝড়ে,
বেগে উড়াইয়া মোরে সাগরেতে পাড়ে।" কৃত্তিবাস।

ইন্দ্র কর্ত্তৃক পর্ব্বতের পক্ষচ্ছেদ ব্যাপার অমূলক নহে, প্রলয় কালীন ঝটিকায় অনেক পর্ব্বতের শৃঙ্গপাত হইয়া সমুদ্র ও নদীগর্ভে পতিত হয়। আধুনিক ভূগোলতত্ত্বে তাহার পরিচয় পাওয়া যায়।

মধ্যস্থ—দুই রাজার মধ্যে বিবাদ হইলে তৃতীয় রাজা মধ্যস্থ হইয়া মীমাংসা করিয়া দিতেন ইহা রাজনীতি যথা—
"অরেশ্চ বিজিগীষোশ্চ মধ্যমো ভূম্যনন্তরঃ।" কামন্দক।

† মূল শ্লোক—"রসাতলাৎ আদিভবেন পুংসা
ভুবঃ প্রযুক্তোদ্বহন-ক্রিয়ায়াঃ।
অস্যাচ্ছং অম্ভঃ প্রলয়-প্রবৃদ্ধং
মুহূর্ত্ত-বক্ত্রাভরণং বভূব॥" ৮

প্রলয়-জলে মগ্না পৃথিবীর জলগর্ভ হইতে উন্মজ্জন অতি সুন্দর রূপে চিত্রিত হইয়াছে। উদ্বাহ শব্দের অর্থ উদ্ধার ও বিবাহ। বরাহ-অবতারে বিষ্ণু পৃথিবীকে রসাতল হইতে উদ্ধার করিয়াছিলেন। তৎপরে মনুষ্যাদির নূতন সৃষ্টি হয়। তখন পৃথিবী নববধূরূপিনী। উন্মজ্জনসময়ে উপরিস্থ জলরাশি ক্ষণকালের জন্ম তাঁহার মুখের ঘোম্‌টা-স্বরূপ হইয়াছিল।
"উদ্ধৃতাসি বরাহেন কৃষ্ণেন শত-বাহনা।" স্মৃতিবচন।

প্রদানি তাদের মুখে তরঙ্গ-অধর
চতুর সরিৎ-পতি তোষেন সবারে * । ৯

"ভীমকায় তিমি মৎস্য জল যন্ত্রাকারে
নদীমুখে মেলি মুখ করিছে গ্রহণ
মৎস্য সহ জলরাশি, মুদিয়া বদন
শিরঃ-রন্ধ্রে উর্দ্ধে জল ফেলিছে ফুৎকারে † । ১০

"উঠিছে কুমীরকুল যেন মত্ত করী
দ্বিভাগিয়া ফেনরাশি, সলিল উপরি ;
ক্ষণ তরে শ্বেত ফেনা লাগিয়া কপোলে
ধবল চামর প্রায় কর্ণ-মূলে দোলে ‡ । ১১

"তরঙ্গের রেখা প্রায় ভূজঙ্গ-নিকর
বিচরণ করে তীরে বায়ু-পান-আশে,
সর্প বলি চেনা যায় মণির প্রকাশে
ঝলে যবে রবি-কর ফণার উপর § । ১২

---

* নদী ও সমুদ্রের মিলন সম্বন্ধে মাঘ এই রূপ বর্ণন করিয়াছেন—

"দেখিলা—সাগরে পশে নদী দল,
পশে যথা বেদে স্মৃতি অগণন ;
সিন্ধু হ'তে মেঘ তোলে যথা জল,
তোলে বেদ হ'তে অর্থ মুনিগণ।" ৩সঃ ৭৫ শ্লোক।

† তিমি মৎস্য সকল মুখ জল-পূর্ণ করিয়া মস্তকের রন্ধ্রে সেই জল ফোয়ারার মত উৎক্ষিপ্ত করিতেছে।

"Look, Sita look, ! those monsters of the deep,
Close by the river's mouth their station keep.
Soon as the waves have reached them, they have quaffed
Water and fish together at draught.
Now see, they shut their mouths, while gushing out
From openings in their heads, high fountains spout." G.

‡ কুমীরের মস্তকের দুই পাশে শ্বেত ফেন-রাশি লাগিয়াছে। তাহা শ্বেত চামরের মত দেখাইতেছে। পূর্ব্বকালে শ্বেত চামরাদি দ্বারা হস্তীর মস্তক সজ্জিত হওয়া প্রকাশ।

§ সর্প সকল সাদৃশ্যে তীরাহত তরঙ্গ রেখা প্রায়। সূর্য্য-কিরণ ঐ সর্পের মণিতে পড়িয়া ঝকমক করিলে উহাদিগকে সর্প বলিয়া চিনিতে পারা যায়।

"তব রক্তাধর নিভ প্রবাল উপরে
পড়িছে তরঙ্গাঘাতে শ্বেত শঙ্খকুল,
প্রবাল-কণ্টক মুখে ফুটিয়া আকুল;
ক্লেশে মুক্ত হ'য়ে শঙ্খ পলাইছে ধীরে *। ১৩

"নভ হ'তে গি[illegible] সম ওই মেঘবর
লম্বমান সিন্ধু-বক্ষে জলপান তরে,
ঘুরিছে আবর্ত্তে পড়ি; ধরিয়া মন্দরে
পুনঃ যেন দেবাসুরে মথিছে সাগর †। ১৪

"শোভিছে লবণ-সিন্ধু শ্যাম-কলেবর
লৌহচক্র প্রায় দূরে ব্যাপি দিগন্তর ‡;

---

* সমুদ্রতীরে রক্ত-প্রবাল-রাশির উপর জীবিত শঙ্খ পড়িয়া অতি কষ্টে অপসৃত হইতেছে। রক্ত-প্রবালের সহিত সীতার আরক্ত ওষ্ঠের সাদৃশ্য।

† স্তম্ভাকার মেঘ সমুদ্রের ঘূর্ণি জলে আকৃষ্ট হইয়া ঘূর্ণায়মান হওয়াতে বোধ হইল যেন পুনর্বার মন্দর পর্ব্বতের দ্বারা সমুদ্র মন্থন হইতেছে। এইরূপ নৈসর্গিক ঘটনা প্রকৃত। তাহা কালিদাস অতি মনোহর রূপে চিত্রিত করিয়াছেন।

এতৎ সহ মাঘের নিম্ন শ্লোক দ্রষ্টব্য—

"যেই জলরাশি বরষি, ধরারে
ডুবায় বারিদ গর্জ্জি নিরন্তর,
নিভৃতে সে মেঘ পিয়ে একধারে
সিন্ধুর সে জল—দেখিলা শ্রীধর।" ৩সঃ ৭৪।

‡ সমুদ্রের জলরাশি লৌহবৎ কৃষ্ণবর্ণ ও চারিদিকে চক্রবাল রেখা (Horizon) পর্য্যন্ত চক্রাকারে বিরাজমান দৃষ্ট হয়।

মূল শ্লোক—"দূরাৎ অয়শ্চক্রনিভস্য তন্বী
তমাল-তালী-বনরাজি-নীলা।
আভাতি বেলা লবণাম্বুরাশেঃ
ধারা-নিবদ্ধেব কলঙ্ক-রেখা॥" ১৫

এতৎ সহ মাঘের ৩য় সর্গের নিম্ন শ্লোক দ্রষ্টব্য—

"পারেজলং নীর-নিধেরপশ্যন্
মুরারিঃ আনীল-পলাশ-রাশীঃ।
বনাবলীরুৎকলিকা সহস্র-
প্রতিক্ষণোৎকূলিত-শৈবলাভাঃ॥" ৭০

বঙ্গানুবাদ—"হেরিলা মুরারি—দূর সিন্ধু-পারে
শ্যাম পত্রজালে পূর্ণ বনরাজি,
কূলে ক্ষিপ্ত কোটি তরঙ্গ-প্রহারে
শৈবাল-মালায় আভায় পরাজি।" ৭০

তমাল.তালের বন সূক্ষ্ম নীলিমায়
শোভে তীরে পরিধির শ্যাম রেখা প্রায় *। ১৫

"তব বিম্বাধর-সুধা-পিপাসু এ মন
রঞ্জন-বিলম্ব, প্রিয়ে, সহিবে কেমনে?
বুঝি যেন তট-বায়ু বহিয়া সঘন
মাখিছে কেতকীরেণু ও চারু বদনে †। ১৬

"মুহূর্ত্তে বিমানবেগে আমরা সকলে
উতরিনু সিন্ধু-তীরে; দেখ, বরাননে,
ফলভরে অবনত পুগ তরুদলে;
শুক্তিমুক্ত মুক্তাফল শোভিছে পুলিনে ‡। ১৭

---

* চক্রবাল-সীমায় তীরস্থিত বনরাজি আকাশের সহিত মিশিয়া ঈষৎ নীলবর্ণ দৃষ্ট হইতেছে। সেই নীল রেখা যেন চক্রের পরিধি প্রান্তে অঙ্কিত কাল রেখা।

† পুষ্পক রথ তীরের সমীপবর্ত্তী হইলে তীরস্থিত কেতকীরেণু বায়ু দ্বারা সঞ্চালিত হইয়া সীতার মুখে পতিত হইতেছে, ও মুখরঞ্জন চূর্ণের কার্য্য করিতেছে। অযোধ্যায় পঁহুছিয়া মুখ-রঞ্জনাদি কার্য্য সময়-সাপেক্ষ। সেই বিলম্ব রামের অসহ্য মনে করিয়া যেন বায়ু রঞ্জন-কার্য্যে প্রবৃত্ত। এতৎ সহ মাঘের নিম্ন শ্লোক দ্রষ্টব্য—

"লবণ-সিন্ধুর কচ্ছভূমি দেশে
দলে দলে সেনা আসিয়া প্রবেশে,
যথায় পবন উচ্চ তাল বনে
করে সীমন্তিত কেতকী-প্রসূনে।" ৩সঃ ৮০।

মাঘে এরূপ আছে—

"সমুদ্র-সমীর জলকণাময়
সুরভিত এলা-লতার চুম্বনে
জুড়াইল মৃদু স্বেদ বিন্দুচয়
বারিধির তীরে হরির বদনে।" ৩সঃ ৭৯।

‡ রাম কেতকীর ঘ্রাণ পাইয়া উক্তরূপ বলিতে বলিতে রথ তীরে উত্তীর্ণ হইল। মুক্তার ঝিনুক হইতে স্খলিত (মুক্ত) মুক্তারাশি পুলিনে দৃষ্ট হইল। এতৎ সহ মাঘের ৩য় সর্গের নিম্ন শ্লোক দ্রষ্টব্য—

"শশীর কিরণ অসীম তৃষ্ণায়
পিয়ে, পয়োনিধি স্ফীত-কলেবর,
মুক্তা রূপে তীরে উগরিলা তায়—
সে মুকুতা হরি গ্রহণে তৎপর।" ৭৩

সঙ্কলিত মাঘের বঙ্গানুবাদ।

তাড়ুয়ে করিল দৃষ্টি দক্ষিণে ক্ষেপণ,
ঊর্দ্ধরেখ-পক্ষ্ম-রাজি-শোভিত নয়নে *। ২২

মাল্যবান্ পর্ব্বত বর্ণনে।

"ওই মাল্যবান্ গিরি পরশি গগন
তুলিয়াছে উচ্চ শির শোভার আধার,
যথা মেঘে নব বারি হ'ল বরিষণ—
তা সহ বর্ষিনু অশ্রু বিরহে তোমার †। ২৬

"পল্বলের চারু ঘ্রাণ নবাম্বু বর্ষণে, ‡
অর্দ্ধ বিস্ফারিত কিম্বা কদম্বের ফুল,
ময়ূরের কেকারব, তোমার বিহনে
অসহ্য হইল, মোরে করিল আকুল। ২৭

"মেঘের গর্জ্জনে গুহা হ'তে ধ্বনিময়
জাগাইত পূর্ব্ব স্মৃতি ব্যথি' হৃদয়,

---

* হরিণীর আয়ত চক্ষুর লোমরাজি ঊর্দ্ধ প্রসারিত। রামের ব্যাকুলতা দেখিয়া তাহারা মুখের কুশগ্রাস ত্যাগ করিয়া পথ প্রদর্শন করিতেছে।

"দক্ষিণাভিমুখী হ'য়ে নভ দেখাইয়া
রাবণ যে পথে গেছে সীতারে লইয়া
মৃগগণ সেই পথে করিয়া গমন
করিতে লাগিল তবে রামে নিরীক্ষণ।" রাঃ।

† মেঘ দর্শনে বিরহীর দুঃখ উচ্ছ্বসিত হয়।

... ... ... ... ... "মেঘ দরশনে
ব্যাকুল পরাণ বনিতা তারে
বিষাদে, সলিল স্তম্ভিত নয়নে
চাহিল ক্ষণেক তাহার' পরে।" মেঘ দূত। ব, মিত্র।

মূল শ্লোক—"এতদ্গিরের্মাল্যবতঃ পুরস্তাৎ
আবির্ভবত্যম্বর-লেখি শৃঙ্গং।
নবং পয়ো যত্র ঘনৈর্ময়া চ
ত্বদ্বিপ্রয়োগাশ্রু সমং বিসৃষ্টং।

ভবভূতি এরূপ বর্ণন করিয়াছেন—
"সোঽয়ং শৈলঃ ককুভ-সুরভি র্মাল্যবান্ নাম যস্মিন
নীলস্নিগ্ধঃ শ্রয়তি শিখরং নূতন স্তোয়বাহঃ।" উত্তর চরিত।

মাল্যবান্ পর্ব্বত সম্বন্ধে Vide my "Ancient Geography of Asia," P 40.

‡ বর্ষার প্রারম্ভে নূতন বৃষ্টিপাতে জলাশয় হইতে এক প্রকার ঘ্রাণ নির্গত হয়। এই সময় কদম্ব ফুল ফোটে। ৩য় সর্গের ৩ শ্লোক দ্রষ্টব্য।

বারিদ-নিনাদে পূর্ব্বে যবে, সুবদনি,
কাঁপি ভয়ে অঙ্কে মম পড়িতে আপনি *। ২৮

"বারি-সিক্ত ভূমি হ'তে উঠিত নীহার
আরক্ত কন্দলীফুল আবরি যখন,—
মনে হ'ত, যেন চারু নয়ন তোমার
বিবাহের হোম-ধূমে আরক্তবরণ †। ২৯

পম্পা সরোবর।

"দূর হ'তে দেখি ওই পম্পা সরোবর
পথশ্রমে যেন নেত্র পিপাসু আমার,
মঞ্জুল বঞ্জুলপুঞ্জে পূর্ণ চারি ধার,
ঈষৎ নড়িছে মাঝে সারসনিকর ‡। ৩০

---

* পূর্ব্বে চিত্রকূট পর্ব্বতে বাস সময়ে যখন মেঘ গর্জ্জন হইত সীতা ভীত হইয়া রামের ক্রোড়ে আশ্রয় লইতেন।

† অধোভূমি হইতে বাষ্প উত্থিত হইয়া মালাবান পর্ব্বতের উপরিস্থ আরক্ত কন্দলীফুল আচ্ছন্ন করিয়াছিল। বিবাহের সময় হোমাগ্নিজনিত লাজাদির ধূমে সীতার চক্ষু আরক্ত হইয়াছিল কন্দলী ফুলের উক্তরূপ অবস্থা দৃষ্টে রামের তাহা মনে পড়িল। সপ্তম সর্গের ২৬,২৭ শ্লোক দ্রষ্টব্য।

‡ "এ স্বচ্ছ-সলিলা পম্পা, হংস চক্রবাকে
পরিপূর্ণা, তৃষাতুর মৃগ ঝাঁকে ঝাঁকে
আসিছে সলিলপান করিবার তরে,
ওই দেখ রে লক্ষ্মণ, সরোবর তীরে;
কত পদ্ম দেখ ভাই রয়েছে ফুটিয়া
কারে আমি দিব বল ও সব তুলিয়া!" রাঃ।

"Pampa is said be the name of a lake and a river which rising from the Rishyamuka flows into it. According to Prof. Wilson the Pampa river falls into the Tunga Bhadra before Anagandi. The "Visva-kosha" in which the subject has been carefully discussed, attempts to show that the Pembai in Travancore corresponds with the description of *Pampa*, given by Valmiki. But Padma Nabh Ghosal in his "Travels" holds, that the Hampi and Anagandi hills 66 miles from Bellari correspond with the ancient *Kiskindhya*, and that 6 miles thence is the Rishyamuka hill, by the foot of which flows the *Pampa* falling into the Tunga Bhadra. Ancient Geo. of Asia pp. 37 and 38.

"তোমার বিয়োগে, প্রিয়ে, মুনি-মনোহর
পম্পাজলে নিরখিনু সতৃষ্ণ নয়নে
বিহরিছে চক্রবাক চক্রবাকী সনে,
এ উহার মুখে দিয়ে কমলকেশর *। ৩১

"পম্পাতটে ওই ক্ষুদ্র অশোক লতায়
কুসুমস্তবক-স্তন-নমিত শরীর,
আলিঙ্গিতে গিয়াছিনু ভাবিয়া তোমায়,
কাঁদি নিবারিল মোরে লক্ষ্মণ সুধীর †। ৩২

"কনককিঙ্কিণী-রব শুনি এ বিমানে,
যূথ-কলরব-ভ্রমে সারস নিকরে
উড়ি গোদাবরী হ'তে আসিছে এখানে,
আগ বাড়াইয়া যেন লইতে তোমারে ‡। ৩৩

পঞ্চবটী দর্শনে। "ওই পঞ্চবটী হেরি বহুদিন পরে
পুলকিছে মন, যথা বাল সহকারে

---

* "দেখ রে একটি হংস পম্পা তটিনীর
স্বচ্ছ জলে মম চিত্ত করিয়া অধীর
হংসীর সহিত সুখে করিছে বিহার
সলিলে ডুবায়ে মুখ তুলিছে আবার।" রাঃ।

"Look far before us ; see the distant gleam
Through thick reeds of Pampa's silver stream.
There on the bank I saw two love-birds play,
And feed each other with a lotus spray !
'Ah ! happy birds !' I sighed, 'whom cruel fate
Dooms not to sorrow for an absent mate' !" Griffith.

† এই অশোকতরু দৃষ্টে সীতা বলিয়া রামের ভ্রম হইয়াছিল।

"Well I remember, in my wild despair,
I thought a bright Asoka glowing there
Was Sita." Griffith.

‡ পুষ্পক রথের ক্ষুদ্র ঘণ্টার শব্দ শুনিয়া সারসশ্রেণী সেই দিকে উড়িয়া আসিতেছে। যেন তাহারা সীতার অভ্যর্থনার্থ আগমন করিতেছে।

পুষেছিলে চারু কক্ষে ঢালি জলধার;
ঊর্দ্ধমুখে চাহে সেই পোষা কৃষ্ণসার * । ৩৪

"হেথা গোদাবরী-তীরে বেতসকুটীরে
মৃগয়ান্তে কোলে তব কভু বা নির্জ্জনে
রাখি শির শুইতাম ; তরঙ্গ-সমীরে
জুড়াইত শ্রম মম, পড়িতেছে মনে। ৩৫

অগস্ত্যের আশ্রম।

"ভ্রূভঙ্গে যাঁহার কোপে নহুষ নৃপতি
হারাইলা ইন্দ্র-পদ, অন্তে বরিষার
সুপ্রসন্ন হয় জল উদয়ে যাঁহার,
এই সেই অগস্ত্যের পার্থিব বসতি † । ৩৬

"মহাযশা অগস্ত্যের অগ্নিত্রয় হ'তে ‡
হোমের সুরভি ধূম উঠে ব্যোমপথে,
মনের মালিন্য রাশি আঘ্রাণে তাহার
হ'ল দূর ; ঘুচিল এ হৃদয়ের ভার। ৩৭

---

* পঞ্চবটী বনে অবস্থানের সময় সীতা কলসে জল আনিয়া ক্ষুদ্র আম্র তরু সকল বর্দ্ধিত করিয়াছিলেন। তাঁহার তৎকালীন পালিত কৃষ্ণসার রথের দিকে চাহিয়া আছে।

"Panchabati—a place in the great Southern forest, near the sources of the Godavari, believed to be the modern *Nasik* so called form the incident that *Surpa Nakha's* nose (nasika) was cut off by Lakshman there."

Dowson's Hindu Mythology.

অগস্ত্য রামকে পঞ্চবটী বন দেখাইয়া বলিতেছেন—

"ইতো দ্বিযোজনে তাত বহুমূলফলোদকঃ।
দেশো বহু-মৃগঃ শ্রীমান্ পঞ্চবট্যাভিবিশ্রুতঃ॥
স দেশো শ্লাঘনীয়শ্চ নাতি দূরে চ রাঘব।
গোদাবর্য্যাঃ সমীপে চ মৈথিলী তত্র রংস্যতে। রামঃ আঃ কাঃ ১৩সঃ।

Ancient Geography of Asia pp. 33 and 34.

† অগস্ত্যের আশ্রম পঞ্চবটী হইতে দুই যোজন দূরে অবস্থিত। ৬ সঃ ৬১ শ্লোকের টীকা দ্রষ্টব্য। Vide also Anc. Geo. Asia pp. 33 and 34

‡ ত্রিবিধ অগ্নি;—দক্ষিণ, গার্হপত্য, ও আহবনীয় (যজ্ঞাগ্নি)।
হোমধূমের আঘ্রাণে পাপ বিনষ্ট হয়।

পঞ্চাপ্সর হ্রদ। "পঞ্চাপ্সর নামে দূরে ওই সরোবর, *
শাতকর্ণি মুনি যথা করেন বিহার,
নিবিড় নিকুঞ্জে তাহা শোভে মনোহর—
যেমতি শশাঙ্করেখা মেঘের মাঝার। ৩৮

"এই মুনি মৃগ সহ কুশতৃণাহারে
করিলা কঠোর তপ বনে পুরাকালে,
তপস্যায় ভীত ইন্দ্র বাঁধিলা তাঁহারে
পঞ্চ অপ্সরার রম্য যৌবনের জালে †। ৩৯

"জলমধ্যস্থিত ওই মুনির ভবনে
মৃদঙ্গের রবে মিশি সঙ্গীতলহরী
থেকে থেকে উথলিয়া উঠিছে গগনে,
পুষ্পকের চূড়াগৃহে প্রতিধ্বনি করি ‡ ৪০

---

* পঞ্চাপ্সর সরোবর এক যোজন আয়ত।

"A lovely stream-fed lake they spied,
Two leagues across form side to side." G.
Griffith's Ramayana Book III. Anc. Geo. Asia p. 32.

† "বিস্মিত হইয়া জিজ্ঞাসেন রঘুমণি।
জলের ভিতরে মুনি গীত কেন শুনি॥
মুনি বলিলেন হেতা ছিল এক মুনি।
করিত কঠোর তপ দিবস রজনী॥
তপোভঙ্গ তাঁহার করিতে পুরন্দর।
পাঠায় অপ্সরাগণে যথা মুনিবর॥
আইল অপ্সরাগণ মুনির নিকটে।
দেখিয়া পড়িল মুনি মদন সঙ্কটে॥
সে স্থানের খ্যাতি পঞ্চ অপ্সরা বলিয়া।
অদ্যাপি আইসে তারা তথা লুকাইয়া।।" কৃত্তিবাস।

‡ ৩৯ শ্লোকের টীকা দ্রষ্টব্য। সেই সরোবর হইতে এখনো গীতধ্বনি উঠিতেছে ও তাহা পুষ্পক রথে প্রতিধ্বনিত হইতেছে।

সুতীক্ষ্ণ ঋষি। "সুতীক্ষ্ণ নমেতে ওই শান্ত মুনিবর *
চারি পাশে কাষ্ঠচয়ে জ্বালি হুতাশন
করেন তপস্যা, তাঁর ললাটে ভাস্কর
ঢালিছেন অগ্নি সম প্রখর কিরণ। ৪১

"এ হেন কঠোর তপে ভীত পুরন্দর;
কুটিল কটাক্ষপাতে বিলাসস্মহাসে
কটির ঈষত মুক্ত মেখলাপ্রকাশে
নারিল ভাঙ্গিতে তপ অপ্সরা নিকর। ৪২

"ঊর্দ্ধবাহু এই ঋষি আশিসি আমারে
তুলিলা দক্ষিণ কর অক্ষমালা সনে,
মৃগদেহ কণ্ডূয়ণ করেন যে করে,
সতত কুশল যাহা কুশাগ্র-ছেদনে †। ৪৩

"ঈষৎ সঞ্চালি শির প্রণাম আমার
গ্রহিছেন মৌনব্রত এই মুনিবর;
রথ-অন্তরালমুক্ত হইল ভাস্কর,
সূর্য্যোপরি দৃষ্টি মুনি স্থাপিলা আবার ‡। ৪৪

---

* সেই তপোবন মাঝ, ছিলা বসি ঋষিরাজ
সুতীক্ষ্ণ সুতীক্ষ্ণ জ্ঞানবান,
পাঁক মাটি মাথা তাঁর ঝুলিতেছে জটাভার
কোমরে বল্কল পরিধান।" রাঃ।

সুতীক্ষ্ণের তপোবনে রাম কিছু দিন বাস করিয়াছিলেন।
সুতীক্ষ্ণের আশ্রম—ইহা অত্রি মুনির আশ্রম-প্রবাহিনী মন্দাকিনী নদীর
দক্ষিণে। Anc. Geo. Asia p. 32.

† সুতীক্ষ্ণ মুনি পুষ্পক রথ লক্ষ্য করিয়া রামকে আশীর্ব্বাদ করিতেছেন।
তাঁহার দক্ষিণ হস্ত অক্ষমালা-শোভিত। সেই হস্তে তিনি মৃগদেহ কণ্ডূয়ণ
ও কুশ আহরণ করিয়া থাকেন।

‡ তিনি রামের প্রণাম গ্রহণ করিলেন, পুষ্পক রথ দৃষ্টিপথ হইতে সরিয়া
গেলে পর সূর্য্যরশ্মি পুনরায় সুতীক্ষ্ণের চক্ষে পতিত হইল ও তিনি পূর্ব্ববৎ
সূর্য্যে দৃষ্টি স্থাপন করিয়া তপে মগ্ন হইলেন।

শরভঙ্গের আশ্রম।

"অতিথির হিত ওই পুণ্যতপোবনে *
আহিতাগ্নি শরভঙ্গ তাপস সুমতি
যজ্ঞকাষ্ঠে বহুকাল সেবি হুতাসনে,
মন্ত্রপূত নিজ দেহ দিলেন আহুতি †। ৪৫

"সুপুত্র্রূপেতে তাঁর ওই তরুগণ ‡
অতিথিসেবার ভার বহিছে এখন,
ছায়াদানে পথশ্রম করিতেছে দূর
দিতেছে ক্ষুধিত জনে ফল সুমধুর। ৪৬

চিত্রকূট দর্শনে।

"ওই চিত্রকূটগিরি পড়িছে নয়নে,—
শৃঙ্গে মেঘ, গুহামুখে নির্ঝর-ঝঙ্কার,

---

* শরভঙ্গমুনি অতিশয় অতিথিসেবাপরায়ণ ছিলেন।

† "জীর্ণ ত্বক পরিহরে ভুজঙ্গ যেমন,
করিব সমক্ষে তব দেহ বিসর্জ্জন—
এই বলি শরভঙ্গ অনল স্থাপিয়া
সমন্ত্র আহুতি দান তাহাতে করিয়া
শ্রীরামের পানে চাহি অবিচল চিতে
প্রবেশ করিলা তাহে দেখিতে দেখিতে।" রাঃ।

শরভঙ্গের আশ্রম বিন্ধ্যাটবীর দক্ষিণে অর্দ্ধ যোজন দূরে—
"ইতো বসতি ধর্ম্মাত্মা শরভঙ্গঃ প্রতাপবান্
অধ্যর্দ্ধ যোজনে তাত মহর্ষিঃ সূর্য্য-সন্নিভঃ।"
রামা: আঃ কাঃ ৪সর্গ।
Anc. Geo Asia. p. 31.

‡ রামের বনবাস কালে শরভঙ্গ অগ্নি প্রবেশ করিয়া মুক্ত হইয়াছিলন। রামের অযোধ্যাপ্রত্যাগমন সময়ে সেই তপোবন জন-শূন্য হইলেও তথাকার বৃক্ষাদি ফল পুষ্পে পরিপূর্ণ ছিল ও সেই হেতু অতিথি সেবার কার্য্য অপ্রতিহত ছিল।

শৃঙ্গে পুলিনের পঙ্ক তুলি, বরাঙ্গনে,
উন্মত্ত বৃষভ যেন ছাড়িছে হুঙ্কার *! ৪৭

"চিত্রকূট-উপকণ্ঠে প্রসন্নসলিলা
শুভ্রধারা ওই নদী নামে মন্দাকিনী, †

---

* চিত্রকূট, উন্মত্ত বৃষরূপী, শৃঙ্গে মেঘরূপী কর্দ্দম বিরাজমান, ও গভীর নির্ঝর ধ্বনি গর্জ্জন স্বরূপ।

"Now to the left, dear Sita, turn thine eyes.
Where Chitrakuta's lofty peaks arise.
Like some proud bull he lifts his haughty crest,-
See, the dark cave, his mouth, and shaggy breast !
Now like a clod in furious charge uptorn,
A cloud is hanging on his mighty horn.
See, how the river with its lucid streams
Like a pearl necklace round the mountain gleams !" G.

চিত্রকূট পর্ব্বত প্রয়াগস্থিত ভরদ্বাজের আশ্রম হইতে দক্ষিণ-পশ্চিমে ৩০ ক্রোশ দূরে।

"It is 12 miles from Markunda Station on the Jubbalpur Railway, in Hamirpur, West of Banda. The Mandakini flows on one side. On the top of the hill are stone figures of Rama, Laksman and Sita. There are Ramghat, shrine of Anasua, and the river পয়োষ্ণী (probably the Pisuni) and many other places of interest and worship to the pilgrim. (Padma Nav Ghosal's Indian Travels. Some scholars have tried to prove that Chitra Kuta is far to the south and east, in Central India, a theory which is disproved by the description and situation of the hill given in the Ramayan itself. During his exile Rama and party met Valmiki on this hill. Valmiki thus spoke of Chitra Kuta :

"North Kuru's realm is fair to see
Vasvaukasara *Nalini*,
But rich in fruit and blossom still
More fair is Chitra kuta hill." Griffith

Ancient Geography of Asia pp. 28 and 29.

† চিত্রকূটোৎপন্না নদী বিশেষ। ৫১ শ্লোক দ্রষ্টব্য।

মন্দাকিনী সম্বন্ধে বাল্মীকি এইরূপ বলিয়াছেন—

"How sweetly glides, O darling, look
Mandakini's delightful brook,
Adorned with islets, blossoms gay
And *Sarasas* and Swans at play." Griffith.

ক্ষীণ রেখা প্রায় দূরে শোভে প্রবাহিনী,
বনভূমি-কণ্ঠে যেন মুকুতার মালা। ৪৮

"প্রফুল্ল তমাল ওই দেখ গিরি-তলে,
সুরভি পল্লবে যার গড়ি অলঙ্কার
পরাইনু কর্ণে দোলাইয়া কুতুহলে
যবাঙ্কুর সম শুভ্র কপোলে তোমার *। ৪৯

অত্রিমুনির আশ্রম।

"মহর্ষি অত্রির এই পুণ্য তপোবন
জীবন্ত প্রভাবে যাঁর হেথা জন্তুগণ
নিবাসে, বিনীত সবে বিনা দণ্ড ভয়,
বিনা পুষ্পে দেয় ফল পাদপনিচয় †। ৫০

"এই বনে অনসূয়া নিজ তপস্যায়
মুনিগণ-স্নান হেতু আনিলা গঙ্গায় ‡
হর-শিরে ছিলা যিনি যেন পুষ্পহার,
সপ্তর্ষি তোলেন করে হেমপদ্ম যাঁর §। ৫১

---

* চিত্রকূট পর্ব্বতে রাম অনেক দিন বাস করিয়াছিলেন।

† মুনির প্রভাবে পশুগণ শান্তভাব ধারণ করিয়াছে ও বৃক্ষাদি পুষ্পোদ্গম বিনা একবারে ফল প্রসব করে।

‡ "প্রিয় বৎস, দশ বর্ষ অনাবৃষ্টি বলে
দগধ হইতে ছিল মানব সকলে।
সেই কালে এই অনসূয়া ফল মূল
সৃজন করিয়াছিলা নাহি যার তুল।
পুণ্যতোয়া গঙ্গারেও আশ্রম ভিতরে
বহাইয়াছিলা ইনি পুলক অন্তরে।"
(রাঃ অযো ১১৭সঃ।)

এতদ্দ্বারা বোধ হয় ইনিই প্রথমে ভূমি সেচনার্থ গঙ্গা হইতে জল প্রণালী (irrigation canal) প্রবর্ত্তিত করেন।
এই স্রোতস্বতীর নাম মন্দাকিনী। ইহা অত্রিমুনির আশ্রম ধোত করিয়া প্রবাহিত। Ancient Geography of Asia p. 30.

§ মূল শ্লোক—"অত্রাভিষেকায় তপোধনানাং
সপ্তর্ষি-হস্তোদ্ধৃত হেমপদ্মাং।
প্রবর্ত্তয়ামাস কিলানুসূয়া
ত্রিস্রোতসং ত্র্যম্বক-মৌলিমালাং॥" ৫১

সপ্তর্ষিরা স্বর্গ গঙ্গায় হেমপদ্ম চয়ন করেন।

"বীরাসনে ঋষিগণ যোগে নিমগন,
আসন-বেদির মাঝে ওই তরুগণ
স্থিরভাবে রহিয়াছে নিশ্চল পবনে,
তারাও যোগেতে মগ্ন হেন লয় মনে। ৫২

শ্যাম বট।

"ওই শ্যাম বটবৃক্ষ, পূর্ব্বে তুমি যার
করেছিলে উপাসনা বনবাস কালে,
পদ্মরাগ-সুলোহিত ফলরাশি তার
শোভে এবে মরকত-শ্যাম পত্রজালে *। ৫৩

গঙ্গা-যমুনার সঙ্গম বর্ণন।

"সুনীল যমুনাজলে মিলি কুতূহলে
বহিছেন এই শ্বেত সুর-তরঙ্গিনী—

---

* "অনন্তর সবে সেই ভেলা পরিহরি
যমুনা তটের বন অতিক্রম করি,
উপনীত হৈলা শ্যাম বটের গোচর,
জানকী প্রণমি তাঁরে যুড়ি দুই কর,
কহিলেন—'তরুবর করহ শ্রবণ,
মম পতি ব্রতকাল করুন পালন,
আমরা আবার যেন আসিয়া আগারে,
কৌশল্যারে সুমিত্রারে পাই দেখিবারে'।" রাঃ অযো।

"Dost thou remember how thy prayer was prayed
For me, sweet love, beneath its friendly shade ?—G.

"শ্যামবট" অদ্যাপি প্রয়াগে "অক্ষয় বট" নামে পরিচিত হয়।

"In the evening they (the exiles) came to the hermitage of Bharadvaja" "near where the rushing waters met." Here they rested for the night and on the morning resumed their journey and crossing the *Jamuna* on a *raft*, adored on "her farther bank" the sacred "Syama Bata," the Brown fig tree, whose relics are known even to the present day as the everlasting "Akshay Bata." Ancient Geography of Asia. p. 28

মুক্তাহারে গাঁথা যেন ইন্দ্রনীল মণি,
শ্বেত-পদ্মমালা কিম্বা নীল উতপলে * ! ৫৪
"মানসের হংসরাজি ধবলবরণা
নীলহংসদলে যেন হয়েছে মিলিত,

---

* মূল শ্লোক—"কচিৎ প্রভালেপি ভিরিন্দ্রনীলৈঃ
মুক্তাময়ী যষ্টিরিবানুবিদ্ধা।
অন্যত্রমালা সিতপঙ্কজানাং
ইন্দীবরৈরুৎ খচিতান্তরেব॥" ৫৪
এতৎ সহ নিম্নে ৫৭ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

কালিদাস এই শ্লোক ও নিম্ন ৩ শ্লোকে কৃষ্ণসলিলা যমুনা ও শ্বেতজলা গঙ্গার মিলনস্থান অতি মনোহর রূপে চিত্রিত করিয়াছেন।

Mrs. Manning in her "Ancient and Mediaeval India," thus speaks of this scene—

"Now, see the waves of Jumna's stream divide
The fair-limbed Ganga's heaven-descended tide!
Distinct, though joined, bright gleaming in the sun,
Like pearls, with sapphires mixt, the rivers run.
Thus intertwined, the azure lotus, through
Crowns of white lilies, pours its shade of blue."—Griffith.

The different colors of the rivers, after their union, seem much to have impressed Kali Dasa, for he uses six different images in its description. First "The blue lotus flowers, seen amongst the white lilies;" second,

"The dark gold-shot glories of the drake,
Amid white swans that float on Manas lake;"

Third "A line of ochre crossing a sandal mark;" fourthly and fifthly, the Jumna comes into the Ganges looking like—

"........the moon, whose silver radiance steals
Through the dark cloud that half its face conceals;
Or as a row of Autumn's clouds, between
Whose shifting ranks the blue of heaven is seen."—G.

And sixthly, the colours of the two rivers remind him of "Siva's body, white with ashes," around which "A serpent's subtle coils are wound."

ভূতলে চিত্রিত শ্বেত চন্দন-রচনা
শোভে যেন কৃষ্ণপত্রে অগুরু-অঙ্কিত *! ৫৫

"কোথাও চিত্রিত হ'য়ে ধবল জ্যোৎস্নায় †
শোভে যেন ছায়া-লীন তিমিরপটল;
অথবা শরদে শুভ্র বারিদ-মালায়
ভেদি যেন দেখা যায় নীল নভস্থল ‡! ৫৬

"ধবল ভবেশ-অঙ্গ বিভূতি-ভূষিত
রহিয়াছে যেন কৃষ্ণভুজঙ্গে বেষ্টিত—§
এ রূপে কতই রূপ দেখ, বরাননে,
ধরেন জাহ্নবী মিলি যমুনার সনে। ৫৭

"এ হেন সঙ্গমস্থলে গঙ্গা-যমুনার,
তত্ত্বজ্ঞান অভাবেও যদি কোন জন

---

* মূল শ্লোক—"কচিৎ খগানাং প্রিয়মানসানাং
কাদম্ব-সংসর্গবতীব পংক্তিঃ।
অন্যত্র কালাগুরু দত্তপত্রা
ভক্তির্ভুবঃ চন্দনকল্পিতেব॥" ৫৫

শ্বেত চন্দনচিত্রিত ভূমি যেন কৃষ্ণচন্দনাঙ্কিত পত্রাবলী দ্বারা শোভিত।

† মূল শ্লোক—"কচিৎ প্রভা চান্দ্রমসী তমোভিঃ
ছায়া-বিলীনৈঃ শবলীকৃতেব।
অন্যত্র শুভ্রা শরদভ্র-লেখা
রন্ধ্রেষিবালক্ষ্য-নভঃ প্রদেশা॥" ৫৬

ধবল জ্যোৎস্নারঞ্জিত ভূমিতে যেন বৃক্ষ ছায়া-জনিত অন্ধকার-রাশি স্থানে স্থানে পতিত হইয়াছে।

‡ শরৎকালে শুভ্র মেঘের মধ্য দিয়া যেন স্থানে স্থানে নীল আকাশ দৃষ্ট হইতেছে। সেই রূপ দৃশ্য।

§ মূল শ্লোক—"কচিৎ চ কৃষ্ণোরগ-ভূষণেব
ভস্মাঙ্গরাগা তনুরীশ্বরস্য।
পশ্যানবদ্যাঙ্গি, বিভাতি গঙ্গা
ভিন্ন-প্রবাহা যমুনা-তরঙ্গৈঃ॥" ৫৭

শ্বেত ভস্ম-ভূষিত শিবের অঙ্গ যেন কৃষ্ণবর্ণ সর্পে আবৃত।

অবগাহি দেহ, হয় সুপবিত্র-মন,
মরণে না হয় তার জন্ম পুনর্ব্বার *। ৫৮

গুহকের পুরী। "ওই গুহকের পুরী, ত্যজি রত্নমণি †
যেখানে বাঁধিয়াছিনু শিরে জটাভার;
সুমন্ত্র বলিয়াছিল কাঁদিয়া তখনি—
'কৈকেয়ি, মনের সাধ মিটিল তোমার!' ৫৯

সরযূ বর্ণন। "যে সরের হেমপদ্ম-পরাগ উরসে ‡
মথে যক্ষনারী, সেই মানস সরসে

---

* মূল শ্লোক—"সমুদ্রপত্ন্যোর্জ্জল-সন্নিপাতে
পূতাত্মনাং অত্র কিলাভিষেকাৎ।
তত্ত্বাববোধেন বিনাপি ভূয়ঃ
তনুত্যজাং নাস্তি শরীর-বন্ধঃ॥" ৫৮

† মূল শ্লোক—"পুরং নিষাদাধিপতেরিদং তৎ
যস্মিন্ ময়া মৌলি-মণিং বিহায়।
জটাসু বদ্ধাস্বরুদৎ সুমন্ত্রঃ
কৈকেয়ি, কামাঃ ফলিতাঃ তবেতি॥" ৫৯

ভবভূতি এরূপ বর্ণন করিয়াছেন--
"ইঙ্গুদী পাদপঃ সোঽয়ং শৃঙ্গবেরপুরে পুরা
নিষাদপতিনা যত্র স্নিগ্ধেনাসীৎ সমাগমঃ।" উত্তর চরিত।

Vide Anc. Geo. Asia p 27.

গুহকের পুরী—শৃঙ্গবের পুর ( modern Singroor, on the Ganges near Allahabad. ) এই স্থানে জটাবন্ধন হইয়াছিল, ও রাম সুমন্ত্র সারথিকে বিদায় দিয়া গুহকের নৌকায় গঙ্গা পার হইয়াছিলেন।

"অনন্তর হ'ল বট নির্য্যাস আনীত
চীরধারী বীরদ্বয় হ'য়ে পুলকিত
বানপ্রস্থ ধর্ম্ম অবলম্বনের তরে,
তাহে জটা গড়ি শিরে ধরেন সাদরে।"
রাঃ অযোঃ ৫২ সঃ।

‡ কৈলাস পর্ব্বতে কুবেরের আবাসস্থান, যক্ষ যুবতীরা তথায় মানস সরোবরের স্বর্ণপদ্ম রেণু সংগ্রহ করিয়া তাহাদের বক্ষঃ রঞ্জিত করে।

মূল শ্লোক—"পয়োধরৈঃ পুণ্যজনাঙ্গনানাং
নির্ব্বিষ্টহেমাম্বুজ-রেণু যস্যাঃ।
ব্রাহ্মং সরঃ কারণং আপ্তবাচঃ
বুদ্ধেরিবাব্যক্তং উদাহরন্তি॥" ৬০

পুণ্যজনাঙ্গনা—যক্ষ-রমণী। হিমালয়ের উত্তর দিগ্‌বাসীরা যক্ষ, সিদ্ধ ও পুণ্যজন নামে অভিহিত। পূর্ব্বকালে ইঁহারা অতি ধার্ম্মিক বলিয়া গণ্য ছিল। মহাত্মাদিগের আবাস ভূমি রূপে তিব্বত দেশ অদ্যাপিও প্রসিদ্ধ

জন্মিলা সরযূ নদী বেদে পরকাশ, *
পরমাত্মা হ'তে যথা বুদ্ধির বিকাশ †। ৬০

"এই সে সরযূ নদী বহিছেন ধীরে
অযোধ্যায়, যূপরাজি শোভে তাঁর তীরে;
অশ্বমেধ-অন্তে স্নানে রঘুরাজগণ
করিলা পবিত্রতর যাঁহার জীবন ‡। ৬১

"এ নদীর পয়ঃ পানে বর্দ্ধিতশরীর
রঘুকুলরাজগণ খেলিতেন সুখে
ইহার পুলিনে, যেন কোলে জননীর;
মাতৃ জ্ঞানে মানি তাঁরে মনের কৌতুকে §। ৬২

"জননী সদৃশ এই সরযূ তটিনী
মহামান্য জনকের বিরহে দুঃখিনী
আলিঙ্গিছে যেন মোরে সুতরঙ্গ-করে
দীর্ঘ প্রবাসের পরে, শীত বায়ু ভরে। ৬৩

"সুলোহিত ধূলিরাশি গোধূলি বরণ ¶
উঠিছে সম্মুখে ভূমে, মম আগমন

---

* "কৈলাস পর্ব্বতে, বৎস, দেব পদ্মযোনি
মানসে সৃজিলা এক সরসী আপনি।
মানসে নির্ম্মিলা উহা বিধি পুণ্যধাম
তাই সে 'মানস সরোবর' হ'ল নাম।
যে নদী অযোধ্যা মুখে হয় প্রবাহিতা
সেই সে সরযূ, সেই সরে উপজিতা।"

রাঃ আদি ২৪ সঃ।

† প্রকৃতি বা পরমাত্মা হইতে বুদ্ধি শক্তির উৎপত্তি।

‡ রঘু বংশীয় রাজারা অশ্বমেধ যজ্ঞান্তে সরযূ (গোগরা) নদীতে স্নান করিতেন। তাহাতে নদীর জল অধিকতর পবিত্র হইয়াছিল।

§ এই নদী রঘুবংশীয় নৃপতিগণের মাতৃস্বরূপিনী।

¶ লাল মৃত্তিকার ধূলিরাশি সন্ধ্যার ন্যায় আরক্ত বর্ণ।

শুনিয়া হনুর মুখে, লইতে আমায় *
সসৈন্য ভরত বুঝি আসিছে হেথায়। ৬৪

"পালিনু পিতার সত্য, ভরত সুমতি
সুরক্ষিতা রাজলক্ষ্মী অর্পিবে আমায়—
খর-নিধনের পরে লক্ষ্মণ যেমতি
প্রত্যর্পিলা মোরে, প্রিয়ে, রক্ষিয়া তোমায় †। ৬৫

ভরতের আগমন।

"প্রাচীন সচিব সনে বল্কল-বসন
আসিছে ভরত ওই অর্ঘ্য ল'য়ে করে
পদব্রজে মম পানে; পাছে সেনাগণ,
সর্ব্ব অগ্রে কুলগুরু ঋষিকুলধন ‡। ৬৬

"মম প্রতি ভক্তি বশে এই যুববর
পিতৃদত্ত রাজলক্ষ্মী অঙ্কেতে আপন
পেয়ে, না ভুঞ্জিলা—যেন করিলা সাধন
এত বর্ষ অসিধারা ব্রত সুদুষ্কর §।" ৬৭

---

* হনুমান রামের আদেশে অগ্রে অযোধ্যায় যাইয়া সম্বাদ দিয়াছিলেন। যথা—
" তথা হতে জাহ্নবীতে আসি মহেষ্বাস
ভরদ্বাজাশ্রমে রাম করিছেন বাস।
পুষ্যা নক্ষত্রেতে কালি পাবে দরশন,
কহিনু তোমারে এই নিশ্চিত বচন।"
রাঃ যুঃ কাঃ ১২৮ সঃ।

† খর দূষণের সহিত যুদ্ধের সময় লক্ষ্মণ সীতার রক্ষণে নিযুক্ত ছিলেন। রামের বনবাস কালে রাজলক্ষ্মী অর্থাৎ রাজ্যভার ভরতের সংরক্ষণে ছিল।

‡ "বহুদিন উপবাসে রামের বিরহক্লেশে
কৃষ্ণাজিন চীরবাস করি পরিধান,
সুদীন ভরত ক্ষীণ করিলা প্রয়াণ;
রামের পাদুকা শিরে, ভরত চলিলা ধীরে
শুক্ল মাল্য সুশোভিত শ্বেতছত্র আর,
সুবর্ণ চামর হাতে শোভার আধার।"
রাঃ যুঃ কাঃ। রাজ কৃষ্ণ রায়।

§ এক শয্যার মধ্য স্থানে খড়্গ রাখিয়া স্ত্রী ও পুরুষের ইন্দ্রিয় বিকারশূন্য হইয়া একত্র বাস অসিধারা ব্রত।

এরূপ কহিলা রাম, বুঝি অভিপ্রায়
নভ হ'তে দিব্য রথ নামিল ধরায় * ;
ভরতের অনুগামী যত প্রজাগণ
ঊর্দ্ধনেত্রে হেরে তাহা বিস্ময়ে মগন। ৬৮

সেবা-পটু সুগ্রীবের ভুজে দিয়া ভর
ভূমির অদূর-লম্বী স্ফটিক সোপানে
নামিলেন রামচন্দ্র, ত্যজিয়া বিমানে ;
পথ দেখাইয়া অগ্রে চলে রক্ষোবর। ৬৯

ভরতের সহিত মিলন।

প্রণমিলা রঘুনাথ গুরুর চরণে ;
আলিঙ্গিলা ভরতেরে সজল নয়নে,
গ্রহি অর্ঘ্য, আঘ্রাণিলা সেই শির তাঁর
রাজ্যঅভিষেক যাহা কৈল পরিহার †। ৭০

জটিল প্ররোহজালে বটবৃক্ষ প্রায়,
শোকেতে বর্দ্ধিতশ্মশ্রু বৃদ্ধ মন্ত্রিগণ ‡
প্রণমিল ; রঘুনাথ তাদেরে কৃপায়
হেরিলা, মধুর বাক্যে করি সম্ভাষণ। ৭১

"বিপদে আমার বন্ধু এই কপিপতি,
এই রক্ষঃ বিভীষণ অগ্রগামী রণে"
সাদরে কহিলা রাম, ভরত সুমতি
লক্ষ্মণে রাখিয়া অগ্রে বন্দিলা দু জনে। ৭২

ভরত ও লক্ষ্মণের মিলন।

মিলিলা ভরত পরে লক্ষ্মণের সনে,
নত-শির সৌমিত্রিরে তুলি স্নেহবশে
মেঘনাদ-অস্ত্রাঘাত-কঠিন উরসে §
পীড়িলা আপন বক্ষ গাঢ় আলিঙ্গনে। ৭৩

---

* "অনন্তর রামের আজ্ঞায়
হংসযুক্ত রথবর নামিল ধরায়।" রাঃ।

† ভরত মস্তকে রাজমুকুট ধারণ করেন নাই।

‡ রামের বিরহদুঃখে মন্ত্রিগণ ক্ষৌর-সংস্কারাদি ত্যাগ করায় তাঁহাদের কেশ ও শ্মশ্রু বর্দ্ধিত ও জটিল হইয়াছিল। সেই জটার সহিত বট বৃক্ষের অধোলম্বী শিকড়ের তুলনা।

§ লক্ষ্মণের বক্ষে নিজ বক্ষ স্থাপিত করিলেন।

রামের আদেশে কপি-সেনাপতিগণ
নরবেশে আরোহিয়া মদস্রাবী করী
ভাসিল আনন্দে সবে ; মনঃসুখে স্মরি
বনের নির্ঝরস্রাবি-শৈল-আরোহণ †। ৭৪

শ্রীরামের বাক্যে তবে রক্ষঃকুলপতি
উঠিলা সুচারু রথে অনুচর সনে—

* মূল শ্লোক—"রামাজ্ঞয়া হরি-চমূপতয়ঃ তদানীং
কৃত্বা মনুষ্য-বপুঃ আরুরুহুঃ গজেন্দ্রান্।
তেষু ক্ষরৎসু বহুধা মদ-বারিধারাঃ
শৈলাধিরোহণ-সুখান্যুপলেভিরে তে॥" ৭৪

The great poet Kali Das in this sloka says that the *Vā-nar* chiefs assumed the form of *Manusya* (born of *Manu i. e. Aryan*) and entered the city of Ajodhya riding on elephants (which reminded them of their native hillocks of *Kishkindha*) after Rama's return from Lanka. This is in accord with the view expressed in the Ramayana itself. "The reader of the Ramayana is aware that *Bali* ( the thick-haired chief ) was at that time the most powerful king in Southern India and ruled over numerous tribes, known under the generic name *Vanar*. This remarkable word originally meant "the dwellers of the *vana* (forest)" or a people "like *nara* (man)" a term by which the Indian Aryans at first designated themselves. As it also meant a monkey, the name with its various synonyms such as *Kapi* and *hari* was applied to those people as well, and the story of their being monkeys was gradually developed.

*Va*-nara is derived from *va* (বা তুল্যার্থে ) *like*+*nara* নর (man.) The word *vā-nara* as distinguished from *nara* was applied to the wild people of the *South* as the name *Kin-nara* (কিং + নর) *ugly people* was used to designate the hill-tribes of the *North*, specially of the Snowy Ranges. Vide Ancient Geography of Asia pp. 48 to 52.

"শত্রুঞ্জয় নামে এক প্রকাণ্ড বারণ
চলিলেন তদুপরি সুগ্রীব রাজন্;
যত কপি নরমূর্ত্তি করিয়া ধারণ
করিপৃষ্ঠে চলে অঙ্গে নানা আভরণ।" রামায়ণ।

† মদস্রাবী হস্তীর সহিত নির্ঝরবাহী কিষ্কিন্ধ্যার পর্ব্বত শ্রেণীর তুলনা।

মনুষ্যনির্ম্মিত সেই রথের তুলনে
রাক্ষসের মায়াজাত রথ তুচ্ছ অতি। ৭৫

চঞ্চল পতাকাযুত পুষ্পকে আবার
উঠিলা রাঘব, লয়ে অনুজ দু'জনে—
চপলা-শোভিত যথা মেঘেতে সন্ধ্যার
উদিলা চন্দ্রমা, বুধ বৃহস্পতি সনে *। ৭৬

ভরত কর্ত্তৃক সীতার বন্দনা।

ভরত বিমান মাঝে বন্দিলা সীতায়,
প্রফুল্লা রাবণমুক্তা এবে সুবদনী,
শরদের মেঘমুক্তা কৌমুদীর প্রায়, †
কিম্বা যেন প্রলয়েতে উদ্ধৃতা ধরণী ‡। ৭৭

রাবণের অনুনয় পদের প্রহারে
ঠেলি, পতিব্রতা-ধর্ম্ম পালিলা মৈথিলী,
জ্যেষ্ঠ-ভক্তিবশে জটা ভরতের শিরে—
সে পদ, সে শির পূত পরস্পর মিলি §। ৭৮

চলিল পুষ্পক ধীরে, অগ্রে প্রজাগণ;
অর্দ্ধক্রোশ যেয়ে রাম ত্যজিয়া স্যন্দন
নিবাসিলা অযোধ্যার রম্য উপবনে,
শত্রুঘ্ন-সজ্জিত চারু সু-পটভবনে। ৭৯

মহাকবি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে
দণ্ডকাপ্রত্যাগমন নামক ত্রয়োদশ সর্গ।

---

* পুষ্পক রথ সন্ধ্যার আরক্ত মেঘপ্রায়, চঞ্চল পতাকা রাজি চপলা সদৃশ। রাম লক্ষ্মণ ও ভরতের সহিত মেঘারোহী চন্দ্র বুধ ও বৃহস্পতির তুলনা।

† রাবণের অধিকার হইতে মুক্ত সীতা মেঘমুক্ত জ্যোৎস্নার ন্যায়।

‡ উপরের ৮ম শ্লোকের টীকা দ্রষ্টব্য।

§ ভরত সীতার পদে নমস্কার করার সময়ে তাহার জটাভূষিত পুণ্যশীল মস্তক সাধ্বী সীতার পবিত্র পদ স্পর্শ করিল। তাহাতে যেন উক্তরূপ মস্তক ও পদ উভয়ের পবিত্রতা বৃদ্ধি হইল। রামের প্রতি ভক্তি বশতঃ ভরত রাজ্য সুখ ভোগ ত্যাগ করিয়া জটাধারী হইয়াছিলেন।

# রঘু-বংশ।

## চতুর্দ্দশ সর্গ।

### সীতার বনবাস।

মাতাপুত্রের মিলন।

দেখিলা সে উপবনে শ্রীরাম লক্ষ্মণ—
কৌশল্যা সুমিত্রা দেবী যেন মৃতপ্রায় *
দীনহীনা পতিশোকে, লতিকা যেমন
ভাঙ্গিলে আশ্রয়-তরু, ভূমিতে গড়ায়। ১

অরিন্দম দুই ভাই পড়িয়া ভূতলে
প্রণমিলা ক্রমে দুই মায়ের চরণে,
দেখিতে অক্ষম তাঁরা অন্ধ নেত্রজলে, †
সুত-স্পর্শ সুখ লভি চিনিলা নন্দনে। ২

হিমাদ্রির হিমধারা বহিয়া যেমতি
ভেদে গঙ্গা-সরযূর গ্রীষ্মতপ্ত নীর,
শীতল আনন্দ-অশ্রু উভ জননীর
শমি উষ্ণ শোক-অশ্রু বহিল তেমতি ‡। ৩

রয়েছে বাণের ক্ষত এখনো শরীরে
ভাবি দোহে সুতদেহ পরশিলা ধীরে,—§
"বীর-প্রসবিনী" নামে সাধ নাহি আর
ক্ষত্রিয়-মাতার যাহে চির অহঙ্কার ¶। ৪

---

* দশরথের মৃত্যু বশতঃ তাঁহারা শোকাকুলা।

† চক্ষুঃ বাষ্পে পূর্ণ হওয়াতে তাঁহারা পুত্রদ্বয়কে স্পষ্টরূপে দেখিতে পারিলেন না। স্পর্শের দ্বারা চিনিলেন।

‡ মূল শ্লোক—"আনন্দজঃ শোকজমশ্রু বাষ্পঃ
তয়োরশীতং শিশিরো বিভেদ।
গঙ্গা সরয্বোঃ জলমুষ্ণ তপ্তং,,
হিমাদ্রি-নিস্যন্দ ইবাবতীর্ণঃ॥ ৩

গ্রীষ্মকালে গঙ্গা ও সরযূ নদীর জল উষ্ণ হয়, তখন হিমালয়ের তুষারদ্রব জলধারা সেই উষ্ণ জল ভেদ করিয়া প্রবাহিত হয়। তদ্রূপ মাতৃদ্বয়ের আনন্দজাত অশ্রু শোকাশ্রুর মধ্য দিয়া যেন প্রবাহিত হইল।

§ কোমলহৃদয়া মাতৃদ্বয় মনে করিলেন অস্ত্রাঘাতের ক্ষত সকল এখনও রামলক্ষ্মণের দেহে (আর্দ্র) তাজা রহিয়াছে। তাই আস্তে আস্তে শরীরে হাত বুলাইলেন।

¶ পুত্র বীর হইলেই অস্ত্র-ক্ষত সহ্য করিতে হয়।

সীতা ও শ্বশ্রূদ্বয়।

"পতির দুঃখের হেতু আমি অলক্ষণা"
এ বলিয়া নিজ নাম প্রকাশি বিষাদে
সমভক্তিভাবে সীতা করিলা বন্দনা
পতি-বিরহিতা উভ শ্বশুরীর পদে। ৫

"উঠ, বৎসে, পতি তব দেবরের সনে
তরিল তোমারি গুণে বিপদ মাঝারে"-
সম্ভাষিয়া হেন সত্য মধুর বচনে
কৌশল্যা সুমিত্রা রাণী তোষিলা সীতারে। ৬

রামের রাজ্যাভিষেক।

বহিল আনন্দ-অশ্রু মায়ের নয়নে
শ্রীরামের অভিষেক করিয়া সূচন; *
সমাপিলা অভিষেক বৃদ্ধ মন্ত্রিগণ
হেম কুম্ভে তীর্থজল আনিয়া যতনে। ৭

রক্ষেন্দ্র কপীন্দ্র সবে আনিল সত্বর
সরসী সরিৎ আর সাগরের নীর; †
সিক্ত হ'ল সেই জলে রাঘবের শির,
যেমতি মেঘের নীরে বিন্ধ্যের শিখর ‡। ৮

---

* রামের রাজ্যাভিষেকের জন্য কৌশল্যা ও সুমিত্রার চক্ষে আনন্দাশ্রু নির্গত হইল। তাহার সহিত তীর্থজলের উপমা।

† "পাঁচ শত স্রোতস্বতী পবিত্র ভুবনে
তা সবার জল আনে যত বীরগণে।
সুষেণ পূরবসিন্ধু, ঋষভ দক্ষিণে
গবয় পশ্চিম হ'তে আনে তত ক্ষণে,
সুবর্ণ কলসে আনে সুপবিত্র বারি
কর্পূর চন্দন দিয়া সুবাসিত করি।
ধর্ম্মশীল গুণবান্ অনিল তখন
উত্তর-সাগর-বারি কৈল আনয়ন।" রাঃ।

‡ অভিষেক কালে রাম বিন্ধ্যাচলের ন্যায় নতশির বা নম্রভাবাপন্ন। তাঁহার রাজ্যাভিষেক সর্ব্বপ্রজার সম্মতিমতে হইয়াছিল। এই প্রথা পূর্ব্বকালে আর্য্যাবর্ত্তে প্রচলিত থাকা প্রকাশ যথা—

"অনন্তর সবার আদেশে, সর্ব্বমহৌষধি রসে
ঋত্বিক ব্রাহ্মণ, যত মন্ত্রিগণ,
বণিক ষোড়শ কন্যা আর যোদ্ধৃ গণ
শ্রীরামের অভিষেক করিলা তখন।"

যুঃ কাঃ ১৩০ অঃ। রাজ কৃষ্ণ রায়।

তাপসের বেশে রাম ছিলেন যখন
তখনো যে রূপ ছিল অতুল ধরায়,
রাজযোগ্য বেশ ভূষা করিয়া ধারণ
শোভিল সে রূপ এবে পুনরুক্তি প্রায় *। ৯

পুর প্রবেশ। শ্রীরাম, সচিব সেনা কপি রক্ষঃসনে
পশিলা অযোধ্যাপুরে, শোভিত তোরণে;
বাজিল মঙ্গল বাদ্য; হৃষ্ট পৌরজন;
প্রাসাদে লাজের রাশি বর্ষে নারীগণ। ১০

ভরত ধরিলা ছত্র, সানুজ লক্ষ্মণ
করিছেন মৃদু মন্দ চামর ব্যজন—
ভ্রাতৃসনে রথোপরি রঘুকুলপতি,
যেন চারি রাজনীতি ধরিল মূরতি † ১১

শোভিল সে নগরীর সৌধরূপ শিরে
কালাগুরু-ধূমপুঞ্জ বিকীর্ণ সমীরে—
আসি যেন কোশলেশ প্রবাসের পরে
সে পুরীর শিরোবেণী খুলিলেন করে ‡। ১২

চতুর্দ্দোলে সীতা দেবী করিলা গমন
চারু বেশে শ্বশ্রূগণ সাজাইলা তাঁরে,
সৌধ-বাতায়ন হ'তে পুরনারী-গণ
প্রণমিছে জানকীরে কৃতাঞ্জলি করে। ১৩

---

* রামের স্বাভাবিক রূপ এত মনোহর যে রাজবেশভূষা তাঁহার সৌন্দর্য্য বৃদ্ধির পক্ষে পুনরুক্তি প্রায় অনাবশ্যক বোধ হইল।

† সাম, দান, ভেদ ও দণ্ড এ চারি রাজনীতি যেন মূর্ত্তি পরিগ্রহ করিয়া রাম, লক্ষ্মণ, ভরত ও শত্রুঘ্ন রূপে বিরাজমান।

‡ স্বামী প্রবাসে থাকিলে রমণীরা সমস্ত চুল একটী বেণীতে বন্ধন করিত, ও স্বামীর প্রত্যাগমনে তাহা খুলিয়া কেশ বিন্যাস করিত। অযোধ্যার অট্টালিকাচূড়া হইতে চন্দনাদি জনিত ধূমরাশি বায়ুভরে উত্থিত হওয়াতে বোধ হইল যেন রামবনবাস-কালীন অযোধ্যার শিরস্থিত এক বেণী এইক্ষণে রামের প্রত্যাগমনে তৎকর্ত্তৃক মুক্ত হইয়া ইতস্ততঃ উড়িতেছে।

অনসূয়া হ'তে প্রাপ্ত, প্রদীপ্ত কিরণে
সে অক্ষয় অঙ্গরাগ পরিলা রূপসী—
পতিবাক্যে যেন সীতা হুতাশনে পশি
দেখাইলা নির্ম্মলতা পুনঃ পৌরজনে *। ১৪

সুহৃদ্ বৎসল রাম, দিলা বন্ধু-গণে
নানা উপহার সহ সুচারু আগার, †
পশিলা সজল নেত্রে পিতার ভবনে—
চিত্রমাত্র আছে, আর পূজা উপহার ‡। ১৫

রাম ও কৈকেয়ী। "সত্য রক্ষা করি, পিতা অমর-ভবনে
গেলা চলি তব পুণ্যে, ভাবি দেখ মনে,"
করযোড়ে কহি রাম এ রূপ বচন
করিলেন কৈকেয়ীর লজ্জা নিবারণ। ১৬

মানব-যতন-জাত ভোগ্য বস্তুচয়ে
সুগ্রীবাদি মিত্র-গণে সেবিলেন রাম;

---

* অনসূয়া-প্রদত্ত হৈম ও আরক্ত অঙ্গরাগে ভূষিত হওয়াতে সীতার দেহ যেন অগ্নিবৎ উজ্জ্বল ও নির্ম্মল দৃষ্ট হইল। কবি উৎপ্রেক্ষা করিতেছেন—সীতা যেন পুনরায় অগ্নি প্রবেশ করিয়া অগ্নিময়ী রূপে উত্থিত হইয়াছেন। লঙ্কায় সীতার অগ্নি পরীক্ষা হইয়াছিল। দ্বাদশ সর্গের ২৭ ও ১০৪ শ্লোক দ্রষ্টব্য।

"সুকুঞ্চিত কৃষ্ণকেশ রক্তাম্বর পরি
চিতা হ'তে উঠিলেন রামের সুন্দরী
অলঙ্কার মালা, শোভিছে বিমলা,
চিতানলে হয় নাই মলিন বরণ
পূর্ব্বমত সমুজ্জ্বল রয়েছে এখন।" রা: যু: কা:।

† সুগ্রীবাদির জন্য নানাবিধ ভোগ্য সামগ্রী বিশিষ্ট বাসস্থান নিরূপিত হইল।

‡ তথায় মৃত রাজা দশরথের চিত্র মাত্র রহিয়াছে, পূজার উপকরণাদিতে তাহা সজ্জিত ছিল।

ভুঞ্জি তাহা বীরগণ মজিল বিস্ময়ে
ইচ্ছা মাত্রে যাহাদের পূরে মনস্কাম *। ১৭

আসিলা দেবর্ষিগণ রাম-সম্ভাষণে,
পূজিলা সবারে রাম, তাদের বদনে
শুনি রাবণের জন্ম আদি বিবরণ †
উজ্জ্বল ভাবিলা তাহে বিক্রম আপন। ১৮

বানরাদির বিদায়।

গেলা চলি মুনিগণ; রাক্ষস, বানরে
রামের সকাশে সবে লইল বিদায়,
অজ্ঞাত-মাসার্দ্ধ সুখে যাপি অযোধ্যায়,
লভি দিব্য উপহার জানকীর করে ‡। ১৯

যে পুষ্পক রথ নিজ স্মরণ-সুলভ
স্বর্গের কুসুম প্রায়, বধিয়া রাবণে
পেয়েছিলা রঘুনাথ, অলকা-সদনে
কুবেরে বহিতে তাহা প্রেরিলা রাঘব। ২০

সমাপিয়া বনবাস আদেশে পিতার,
গ্রহিলেন নিজ রাজ্য রঘুকুলপতি;
ধর্ম্ম অর্থ কামে সদা যতন তাঁহার,
তেমতি আদর তিন অনুজের প্রতি §। ২১

জননী দিগের প্রতি সমান ভকতি
প্রকাশিলা রঘুনাথ কোমল অন্তরে;

---

* সুগ্রীব বিভীষণাদি আপন আপন অলৌকিক প্রভাবে যে দ্রব্য ইচ্ছা করিতেন, তাহা পাইতে পারিতেন।

† অগস্ত্যমুনি উত্তর কাণ্ডে রাবণের বিক্রম ও দিগ্বিজয় বর্ণন করিয়াছেন।

‡ সীতা নিজ হস্তে তাহাদিগকে বহুমূল্য রত্নাদি পুরস্কার দিয়াছিলেন।

§ ধর্ম্ম, অর্থ ও কাম এই ত্রিবর্গের সহিত তিন ভ্রাতার তুলনা। ভারবি দ্রষ্টব্য—
"ত্রিবর্গ বাড়িছে তাই গুণ-অনুরাগে
পরস্পর সখাভাবে যেমতি মিলিত।" ১সঃ ১১

ছয়মুখে স্তন্যপানে কুমার যেমতি
আদরেন সমভাবে কৃত্তিকা নিকরে *। ২২

রামের রাজ্য। প্রজার বাড়িল ধন, অলোভে তাঁহার;
নাশি বিঘ্ন, ধর্ম্মাচারী করিলা প্রজায়,
শাসনে পালনে তিনি পিতা সবাকার †
দুঃখ-বিনাশনে পুনঃ তনয়ের প্রায় ‡। ২৩

যথাকালে রাজ কার্য্য করি সমাপন
বিহারেন সীতা সহ নিত্য রঘুমণি;
ধরিয়া সীতার রূপ কমলা আপনি
আসিলা সেবিতে যেন রামের চরণ। ২৪

বন-বিবরণ-চিত্র-শোভিত ভবনে
মনোমত জায়া-পতি ভুঞ্জিলা বিষয়;
যে দুঃখ পাইয়াছিলা দণ্ডক কাননে
স্মরি তাহা মনে এবে সুখের উদয়। ২৫

সীতার গর্ভলক্ষণ। পতিরে তুষিলা সীতা গর্ভের লক্ষণে,
লাজেতে না পারি তাহা বলিতে বচনে;
শর সম পাণ্ডুবর্ণ হইল বদন,
অধিক মসৃণ হ'ল যুগল নয়ন §। ২৬

---

* ছয়টী কৃত্তিকা নক্ষত্র কর্ত্তৃক কুমার প্রতিপালিত হইয়াছিলেন। তিনি এক সময়ে ছয়মুখে তাঁহাদের স্তন্য পান করিয়া তৎপ্রতি সমান অনুরাগ প্রকাশ করিয়াছিলেন। এই জন্য তাঁহার অন্যতম নাম ষড়ানন ও কার্ত্তিকেয়।

† পিতা প্রতিপালন-কারী ও শিক্ষা-দাতা। ১ম সঃ ২৪ শ্লোক দ্রষ্টব্য।

‡ পুত্র পিতার দুঃখ-বিনাশক। এ জন্য পুত্রকে নন্দন বলা যায়।

§ শর অর্থাৎ খাগড়া গাছের মত পাণ্ডুবর্ণ।—

"Then day by day the husband's hope grew high
Gazing with love on Sita's melting eye!
With anxious care he saw her pallid cheek
And fondly bade her all her wishes speak." Griffith

শ্রীমদ্ভাগবতে ও বিষ্ণুপুরাণে সুমিত্রের পরবর্ত্তী কোন নরপতির নাম দেখিতে পাওয়া যায় না।

অপিচ বিষ্ণুপুরাণে উল্লিখিত আছে—

"ইক্ষ্বাকূনাময়ং বংশঃ সুমিত্রান্তো ভবিষ্যতি।
যতস্তংপ্রাপ্য রাজানং স সংস্থাং প্রাপ্স্যতে কলৌ॥" ৪। ২ অঃ।

রামের পরবর্ত্তী দ্বাত্রিংশৎ রাজা বৃহদ্বল মহাভারতীয় মূল ঘটনার সময়ে কোশল দেশে রাজত্ব করিয়াছিলেন।

যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞের সময়ে ভীম বৃহদ্বলকে জয় করিয়া তাঁহার প্রাধান্য স্থাপন করেন,* কুরুক্ষেত্র যুদ্ধে বৃহদ্বল দুর্য্যোধনের পক্ষ অবলম্বন করেন† ও অর্জ্জুনপুত্র অভিমন্যুকর্তৃক নিহত হন, ইহা

---

* "ততঃ কুমারবিষয়ে শ্রেণিমন্তমথাজয়ৎ।
কোশলাধিপতিঞ্চৈব বৃহদ্বলমরিন্দমঃ॥
ততো গোপালকক্ষ সোত্তরানপি কোশলান্।
মল্লানামধিপঞ্চৈব পার্থিবঞ্চাজয়ৎ প্রভুঃ॥"
মঃ ভাঃ সভাপর্ব্ব দিগ্বিজয় পর্ব্বাধ্যায় ৩০ অধ্যায়।

"পরে ভীম কুমার রাজ্যের মহীপতি
শ্রেণিমানে জিনিলেন প্রকাশি শকতি।
কোশলাধিপতি বৃহদ্বল ভূপতিরে
জিনিলেন ভীমসেন সমরে অচিরে।"
রাজকৃষ্ণ রায়ের অনুবাদ।

† "ভীষ্ম উবাচ—
সত্যশ্রবা রথশ্রেষ্ঠো রাজ-পুত্রো বৃহদ্বলঃ।
তব রাজন্ রিপুবলে কালবৎ প্রচরিষ্যতি॥
এতস্য যোধা রাজেন্দ্র বিচিত্রকবচায়ুধাঃ।
বিচরিষ্যন্তি সংগ্রামে নিঘ্নন্তঃ শাত্রবাংস্তব॥"
মঃ ভাঃ উদ্যোগপর্ব্ব, ১৬৬ অঃ। রথাতিরথ সংখ্যান পর্ব্ব

"অযোধ্যার পতি রথী রাজা বৃহদ্বল
তব হিত হেতু যুদ্ধ করিবে প্রবল।"
মঃ, ভাঃ, রাজকৃষ্ণ রায়।

মহাভারতে বর্ণিত আছে। * বিষ্ণুপুরাণেও তদ্বিষয়ের উল্লেখ পাওয়া যায়। †

এতদ্দ্বারা প্রতিপন্ন হইতেছে যে, বৃহদ্বলের রাজত্ব সময়ে কুরুক্ষেত্রের ঘটনা হইয়াছিল।

কৃষ্ণনগর কলেজ।
১৮৯৫। } শ্রীসতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্, এ।

---

* "ততস্তু দ্রোণঃ কৃপঃ কর্ণো দ্রৌণিশ্চ স বৃহদ্বলঃ।
কৃতবর্ম্মা চ হার্দ্দিক্যঃ ষড়্‌রথাঃ পর্য্যবারয়ন্॥
কর্ণো দ্বাবিংশতিং ভল্লান্ কৃতবর্ম্মা চতুর্দ্দশ।
বৃহদ্বলস্তু পঞ্চাশৎ কৃপঃ শারদ্বতো দশ॥
তাংস্তু প্রত্যবধীৎ সর্ব্বান্ দশভির্দ্দশভিঃ শরৈঃ।
তৈরর্দ্দ্যমানঃ সৌভদ্রঃ সর্ব্বতো নিশিতৈঃ শরৈঃ॥
তং কোশলানামধিপঃ কর্ণিনাতাড়য়দ্ধৃদি।
স তস্যাশ্বান্ ধ্বজং চাপং সূতঞ্চাপাতয়ৎ ক্ষিতৌ॥
অথ কোশলরাজস্তু বিরথঃ খড়্গচর্ম্মধৃক্।
ইয়েষ ফাল্গুনেঃ কায়াৎ শিরোহর্ত্তুং সকুণ্ডলম্॥
কোশলানাং স ভর্ত্তারং রাজপুত্রং বৃহদ্বলম্॥
হৃদি বিব্যাধ বাণেন স ভিন্ন-হৃদয়োঽপতৎ॥
বভঞ্জ চ সহস্রাণি দশরাজ্ঞাং মহাত্মনাম্।
সৃজতামশিবা বাচঃ খড়্গকার্ম্মুকধারিণাম্॥
তথা বৃহদ্বলং হত্বা সৌভদ্রো ব্যচরদ্রণে।
বিষ্টম্ভয়ন্মহেষ্বাসান্ যোধাংস্তব শরাম্বুভিঃ॥"
মহাভারত, দ্রোণপর্ব্ব, ৪৬ অঃ।

"তা দেখি কোশলপতি বৃহদ্বল বীর
কর্ণি হানি বিন্ধে অভিমন্যুর শরীর,
বিরথ হইয়া তবে বৃহদ্বল বীর
অসি চর্ম্ম ধরি ধায় গর্জ্জিয়া গভীর,
অভিমন্যু তীক্ষ্ণশর এড়িয়া তখন
মহাবীর বৃহদ্বলে করিল নিধন।"
রাজকৃষ্ণ রায়ের অনুবাদ।

† "ততো বৃহদ্বলঃ যোঽর্জ্জুন-তনয়েনাভিমন্যুনা ভারতযুদ্ধে ক্ষয়মনীয়ত
বিষ্ণুপুরাণঃ

# সূচীপত্র।

## ষোড়শ সর্গ।



## সপ্তদশ সর্গ।



## অষ্টাদশ সর্গ।



## ঊনবিংশ সর্গ।



# শুদ্ধিপত্র।

| পৃষ্ঠা | শ্লোক ও পংক্তি | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|
| ৩ | ১২ । ২. | চরণ | চরণে |

# রঘুবংশ।

## ষোড়শ সর্গ।

সপ্ত রঘুবীর মিলিয়া এখন *
গুণে ও বয়সে জ্যেষ্ঠ কুশ বীরে
শ্রেষ্ঠ রত্নরাজি দিলেন আদরে —
ভ্রাতৃস্নেহ রঘুকুলের ভূষণ। ১

সেতু-বন্ধ, কৃষি, কুঞ্জর-গ্রহণ †
আদি কার্য্যে লভি ঐশ্বর্য্য মহিমা,
না লঙ্ঘিলা কেহ নিজ রাজ্য-সীমা,
সিন্ধু যথা তীর না করে লঙ্ঘন ‡। ২

অষ্টভাগে কুল বাড়িল বিপুল
বিষ্ণুতেজে জাত, দানে অকাতর,
বর্দ্ধিত যেমতি দিগ্‌গজের কুল,
সামবেদ-ভব, মদদান-পর §। ৩

---

* রামের পুত্র কুশ ও লব, ভরতের পুত্র তক্ষ ও পুষ্কর, লক্ষ্মণের পুত্র চন্দ্রকেতু ও অঙ্গদ, শত্রুঘ্নের পুত্র সুবাহু ও শত্রুঘাতী। এই অষ্ট ভ্রাতার মধ্যে কুশ সর্ব্ব জ্যেষ্ঠ। অন্য সাত ভাই তাঁহার শ্রেষ্ঠতা স্বীকার করিলেন।

† ১০ম সর্গের ৮৬ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

‡ সমুদ্র বেলা অর্থাৎ তীরভূমি অতিক্রম করে না, ইহা পৌরাণিক প্রবাদ। ১১ সর্গের ৫৮ শ্লোক দ্রষ্টব্য।

§ উপরি উক্ত অষ্ট ভ্রাতার অষ্ট বংশ বিস্তৃত হইল। অষ্টদিকে অষ্টদিগ্‌ হস্তীর অধিকার। ব্রহ্মা সামবেদ গান করিতে করিতে দিগ্‌ হস্তিগণকে উৎপাদিত করেন।
যথা পালকাব্যে —

" সূর্য্যস্যাণ্ডকপালে দ্বে সমানীয় প্রজাপতিঃ।
হস্তাভ্যাং পরিগৃহ্যাথ সপ্ত সামান্যগায়ত ॥
গায়তো ব্রহ্মণস্তস্মাৎ সমুৎপেতুর্ম্মতঙ্গজাঃ।"

এতদ্দ্বারা অনুমিত হয় যে অষ্ট দিগ্‌ব্যাপী সূর্য্যরশ্মিসমূহ অষ্ট দিগ্‌গজ রূপে বর্ণিত।

সামবেদজাত সুর গজ সকল নিত্য মদস্রাবী। বিষ্ণুতেজোজাত রঘুবংশীয় রাজগণ নিত্য দানকারী।

একদা নিশীথে সুপ্ত সর্ব্বজন,
স্তিমিত প্রদীপ; কুশ নৃপমণি
দেখিলেন জাগি, একটী রমণী
পতি-শোকে যেন মলিন বরণ। ৪

অযোধ্যার অধিষ্ঠাত্রী দেবী।

অরিন্দম কুশ ইন্দ্র সম বলী
ঐশ্বর্য্য যাঁহার ভুঞ্জে সাধু জন * —
সম্মুখে তাঁহার হ'য়ে কৃতাঞ্জলি
করিল রমণী "জয়" উচ্চারণ। ৫

না খুলি দুয়ার পশিল রমণী
আগারে, দর্পণে প্রতিবিম্ব প্রায় †;
বিস্ময়ে তাঁহারে সুধিলা নৃমণি
শয্যা হ'তে তুলি নিজ পূর্ব্ব-কায়। — ৬

কুশের উক্তি।

"পশিয়াছ ঘরে না খুলি দুয়ার, ‡
যোগ-বল তব দেখা নাহি যায়, §
বিষাদ-পূরিত মূরতি তোমার,
হিমেতে মলিন কমলিনী প্রায়। ৭

"কে তুমি, সুভগে, কাহার রমণী?
কেন মম পাশে আসিলে এখনি?
পর-নারী-বশ নহে রঘুগণ
জানিয়া, আমারে কর সম্ভাষণ।" ৮

কহিল রমণী — "শ্রীরাম যখন
গেলেন বৈকুণ্ঠে লয়ে পৌরজন,

দেবীর উত্তর।

---

* তাঁহার রাজ্যে সাধু, গুণিগণ পুরস্কৃত হইত।

† প্রতিবিম্ব স্বতঃই দর্পণের মধ্যে প্রবিষ্ট হয়। প্রবেশের জন্য কোন দিকে দ্বারের প্রয়োজন হয় না।

‡ উপরে ৬ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

§ দ্বার উদ্ঘাটন না করিয়া গৃহে প্রবেশ করিতে গেলে যোগবলের প্রয়োজন; কিন্তু তোমাতে কোন রূপ যোগবল থাকা দৃষ্ট হয় না। কেননা যোগীরা দুঃখরহিত, তোমার মুখে দুঃখ-চিহ্ন বিরাজমান।

অনাথা অযোধ্যা শোকের আগার,
আমি অধিষ্ঠাত্রী দেবতা তাহার। ৯

" সৌরাজ্য-বিভবে মহোৎসবে আমি
পরাজিনু পূর্ব্বে কুবের ভবন ;
অতুল-প্রতাপ সূর্য্যকুলে তুমি,
তবু দীন দশা আমার এখন। ১০

অযোধ্যার ভগ্নাবস্থা।

" ভগ্ন সৌধরাজি, পতিত প্রাচীর —
পতিহীনা আমি, বিশীর্ণ শরীর,
অস্তমিত-রবি দিবার মতন,
ছিন্ন ভিন্ন মেঘ, বায়ুতে যখন *। ১১

" যে পথে ললনা চলিত নিশায়,
চরণ ভাস্বর নূপুর ঝঙ্কার,
চলে তথা শিবা করিয়া চীৎকার
অন্বেষি আমিষ মুখের উল্কায় †। ১২

" মৃদঙ্গ-মধুর স্বরব যথায়
উঠিত অঙ্গনা-অঙ্গুলি-চালনে,

---

* সূর্য্যাস্তকালীন সান্ধ্য আকাশে নানা বর্ণের মেঘসমূহ বায়ু-দ্বারা ছিন্ন ভিন্ন হইলে যে অবস্থা হয়, অট্টালিকাদি ভগ্ন হওয়াতে অযোধ্যার সেইরূপ শোচনীয় অবস্থা।

" Where lordly palaces were ranged there
Her lofty towers are fallen; and creepers grow
O'er marble dome and shattered portico." Griffith.

† কাত্যায়িনী অভিসারিকা রমণীর সহিত মাংসান্বেষিণী শৃগালীর তুলনা। শৃগালীর মুখ তেজোরূপী রক্তিমাকার বিশিষ্ট, এ জন্য তাহার নাম উল্কামুখী। নূপুরের উজ্জ্বলতার সহিত ঐ উল্কার সাদৃশ্য। সেই আলো যেন রাত্রে তাহাদের পথ প্রদর্শন করে।

" Once, with their tinkling zones and painted feet,
Gay bands of women thronged the royal street.
Now, through the night the hungry jackal prowls
And seeks his scanty prey with angry howls." G.

সে সরসীজল বিলোড়িত হায়
বন্য মহিষের শৃঙ্গের তাড়নে * ! ১৩

" বাস-যষ্টি বিনা ক্রীড়া-শিখিগণ †
বন্যভাবে বৃক্ষে করিছে শয়ন,
না শুনি বাজনা নৃত্যহীন হায়,
দগ্ধ পুচ্ছ এবে দাবাগ্নি শিখায় ! ১৪

" অলক্ত-রঞ্জিত চরণে যথায়
চলিত প্রমদা সোপান-নিকরে,
সদ্য মৃগরক্তে আর্দ্রপদে হায়
সে পথে এখন শার্দ্দূল বিচরে ‡ । ১৫

" চিত্রেতে অঙ্কিত পদ্মবনে করী §
করিণী মৃণাল দিতেছে যাহারে,
করী ভ্রমে তারে কুপিত কেশরী
বিদারিছে এবে নখর প্রহারে । ১৬

" রমণী মূরতি স্তম্ভেতে খোদিত
বিবর্ণ ধূসর হইয়াছে হায় ;

---

* যেই গৃহ-দীর্ঘিকার শান্ত নীর জলে রমণীদের করাঘাতে মৃদঙ্গবৎ ধ্বনি হইত, তাহা এখন মহিষদ্বারা বিলোড়িত।
[illegible]
[illegible]
[illegible]
[illegible] G.

† বাস-যষ্টি যষ্টিস্থিত ময়ূরদিগের আবাসস্থান। তাহা ভগ্ন হইয়া গিয়াছে। পোষা ময়ূর সকল বনভাবে বনে বিচরণ করিতেছে ও দাবাগ্নিদ্বারা উৎপীড়িত হইতেছে। তাহারা পূর্ব্বে মেঘধ্বনিবৎ মৃদঙ্গ ধ্বনি শ্রবণে নৃত্য করিত।

‡ অলক্ত রঞ্জনের সহিত মৃগরক্তের বৈসাদৃশ্য তুলনা।
"Once, on the marble floor [illegible]
The painted foot, [illegible]
Now, the fell [illegible]
On [illegible]" G.

§ ভগ্ন অট্টালিকার মধ্যে মৃণাল-প্রদায়িনী হস্তিনী ও হস্তীর চিত্রিত মূর্ত্তি রহিয়াছে, জীবিত হস্তী জ্ঞান করিয়া সিংহ তাহা আক্রমণ করিতেছে।

ত্যক্ত সর্প চর্ম্ম বসনের প্রায়
করিয়াছে তার স্তন আচ্ছাদিত *। ১৭

"জোছনার রাশি মুকুতা-উজ্জ্বল
প্রাসাদ উপরে নাহি ঝলে আর,
জন্মিয়াছে তাহে তৃণাঙ্কুর দল
চূণের প্রলেপ হয়েছে অঙ্গার! ১৮

"নোয়া'য়ে যতনে উদ্যান-লতায়
তুলিত কুসুম প্রমদা আদরে,
ছিঁড়িছে এখন সে লতারে হায়
বনের বানরে, পুলিন্দ-নিকরে †! ১৯

"নাহি দীপ-ভাতি গবাক্ষে নিশায়,
নারী-মুখ দিনে শোভে না তথায়,
লূতা-তন্তুজালে ঢাকিয়াছে তায়, ‡
ধূমের সঞ্চার দেখা নাহি যায়! ২০

"সরযূ-সলিল শূন্য এবে হায় — §
স্নানচূর্ণ আদি নাহি ভাসে তায়,
নাহি শোভে তীরে পূজা উপহার,
বেতসের গৃহে পূর্ণ দুই ধার। ২১

* প্রস্তরখোদিত স্ত্রীমূর্ত্তি সকল ত্যক্তসর্প চর্ম্মে আবৃত হইয়াছে।

† পুলিন্দ — "ভেদাঃ কিরাতশবরপুলিন্দা ম্লেচ্ছজাতয়ঃ" ইত্যমরঃ।

"Once in the gardens lovely girls at play
Called the bright flowers, and gently touched the spray;
But now, wild monkeys, in their savage joy,
Tread down the blossoms, and the plants destroy." G.

‡ গবাক্ষ সকল মাকড়সার জালে আবৃত।

"By night, no torches in the windows gleam;
By day, no women in their beauty beam.
The smoke has ceased; the spider there has spread
His snares in safety; and all else is dead." G.

§ পূর্ব্বে যখন রমণীরা সরযূতে স্নান করিত তাহাদের স্নান-
সাধন চূর্ণাদি জলে ভাসিত।

" তব পিতা ত্যজি মানুষ মূরতি
নিজ আদিরূপ পশিলা যেমন,
ত্যজি কুশাবতী যাও হে তেমতি
কুল-রাজধানী অযোধ্যা ভবন।" ২২

" তথাস্তু " বলিয়া বচন তাঁহার
গ্রহিলা হরষে রঘুকুলমণি ;
অযোধ্যার দেবী আনন্দে অপার
অদৃশ্যা হইলা, রমণী-রূপিণী। ২৩

প্রকাশিলা কুশ প্রত্যুষে সভায়
রজনীর এই অদ্ভুত ঘটন ;
" জয় জয় " রবে কহে দ্বিজগণ
" কুল-রাজধানী বরিল রাজায় *।" ২৪

কুশের অযোধ্যা যাত্রা।

অর্পি কুশাবতী বেদজ্ঞ ব্রাহ্মণে, †
শুভ দিনে কুশ লয়ে পরিজন
চলিলা অযোধ্যামুখে ; সেনাগণ
চলে পাছে, মেঘ যথা বায়ু সনে ‡। ২৫

চলে সেনাদল, চল-পুরী প্রায় ;
শোভে রথরাজি সৌধরূপে তায়,
বিহার-পর্ব্বত সম গজগণ ;
কেতুমালা তাহে যেন উপবন §। ২৬

শ্বেতচ্ছত্র-যুত কুশবীর সনে
সেই সেনা-স্রোতঃ চলে অযোধ্যায়,

---

* অযোধ্যার অধিষ্ঠাত্রী দেবতা উক্ত রূপে [illegible] কুশকে বরণ করিলেন।

† [illegible] সর্গের [illegible] শ্লোক দ্রষ্টব্য।

‡ মেঘ সমূহ বায়ুর অনুগামী।

§ সেনাদল গমনশীল নগরী সদৃশ হইল, অট্টালিকা সদৃশ। হস্তী বিহার পর্ব্বত তুল্য এবং পতাকারাজি উপবনস্থ বৃক্ষাদির ন্যায় দৃষ্ট হইল।

অমল-মণ্ডল শশাঙ্ক দর্শনে *
সিন্ধু-স্রোতঃ যথা তীর পানে ধায়। ২৭

গমন সময়ে সেনাপদভরে
কম্পিতা মেদিনী যেন সে পীড়ন
সহিতে না পারি, উঠিলা উপরে
ধূলিরাশিচ্ছলে, আবরি গগন †! ২৮

কুশাবতী হ'তে চলে সেনাদল ;
স্থাপিতে শিবির অগ্রে কত ধায়,
পথে সেনা-স্রোত বহে অনর্গল,
যথা দেখি তথা অন্ত নাহি তায় ‡। ২৯

গজরাজি হ'তে ঝরি মদধার
করিল পঙ্কিল ধূলিরাশি যত ;
তুরগের খুর-আঘাতে আবার
সে পঙ্ক ধূলিতে হ'ল পরিণত। ৩০

বিন্ধ্যকটিদেশ হ'তে সেনাচয়
বহু পথে নামি ভীম রবে ধায়,
ঘোর-নিনাদিনী নর্ম্মদার প্রায়
গুহামুখ করি প্রতিধ্বনিময় §। ৩১

আসিলা নৃপতি লঙ্ঘি বিন্ধ্যাচল,
গৈরিকে আরক্ত রথচক্র তাঁর ‖ ;

---

* বিমল মণ্ডল পরিলক্ষিত চন্দ্রের সহিত শ্বেতচ্ছত্র-শোভিত কুশের, ও অযোধ্যাভিমুখী সেনা প্রবাহের সহিত চন্দ্রোদয়ে স্ফীত তীরাভিমুখী সিন্ধু স্রোতের উপমা।

† সেনার পদাঘাতে উত্থিত ধূলিরাশিতে আকাশ ব্যাপ্ত হওয়াতে কবি উৎপ্রেক্ষা করিতেছেন যে, পৃথিবী সেনার উৎপীড়ন সহ্য করিতে না পারিয়া যেন ধূলিরূপে আকাশে ধাবিত হইলেন।

‡ কুশাবতী হইতে অযোধ্যা পর্য্যন্ত যেন সেনা স্রোতঃ অবিরল ভাবে প্রবাহিত হইল।

§ নর্ম্মদা নদী বিন্ধ্য পর্ব্বত হইতে প্রবাহিত। তৎসহ সেনা-স্রোতের উপমা।

‖ বিন্ধ্যের সিন্দূরগৈরিকময় প্রদেশের উপরে ধাবিত হওয়াতে রথের চক্র রক্তবর্ণ হইয়াছে।

উঠে বাদ্য সহ সেনা-কোলাহল ;
পুলিন্দ জাতিরা দিল উপহার। ৩২

বিন্ধ্য তীর্থে গজ-সেতুর বন্ধনে
উতরিলা কুশ প্রতীপ গঙ্গায় ;
নভঃপথে হংস পক্ষসঞ্চালনে
করিল ব্যজন চামরের প্রায় *। ৩৩

কপিলের কোপে সগর-সন্ততি
ভস্ম হ'য়ে, যাহে লভিলা মুকতি, †
বন্দিলেন কুশ সে জাহ্নবী-জলে ;
আলোড়িত তাহা নিজ তরীদলে ‡। ৩৪

অযোধ্যায় প্রত্যাগমন।

কত দিন পরে কুশ অযোধ্যায়
সরযূর কূলে হৈলা উপনীত,
দেখিলেন রঘুগণ-প্রতিষ্ঠিত
শত শত যূপ যজ্ঞ-বেদিকায়। ৩৫

উপবন হ'তে সুমন্দ সমীর
কাঁপাইয়ে মৃদু পুষ্পতরুগণে
পরশি শীতল সরযূর নীর,
সেবিল কুশেরে, ক্লান্ত সেনা সনে। ৩৬

পৌরজন-প্রিয় পরন্তপ বীর,
কুলের নিশান, জানকীনন্দন

* বিন্ধ্যতীর্থ বর্ত্তমান মির্জ্জাপুরে স্থিত। তথায় অদ্যাপিও বিন্ধ্যবাসিনীর পূজা হয়। এই স্থানে গঙ্গা প্রতীপ অর্থাৎ পশ্চিমগামিনী। কুশ হস্তী সমূহের সেতু করিয়া গঙ্গা পার হইলেন। সেই সময়ে গঙ্গা হইতে অসংখ্য হংস-শ্রেণী উড্ডীয়মান হইল; তাহাদের পক্ষসঞ্চালিত বায়ু ব্যজনের কার্য্য করিল।

† ত্রয়োদশ সর্গের ৩ শ্লোক ও টীকা দ্রষ্টব্য। ইন্দ্র সূর্য্যবংশীয় সগররাজার যজ্ঞের অশ্ব হরণ করিয়া পাতালে কপিলমুনির আশ্রমে রাখিয়াছিলেন। সগরের ষষ্টি সহস্র পুত্রগণ তথায় যাইয়া কপিলের অপমান করেন, ও তাঁহার কোপাগ্নিতে ভস্মীভূত হইয়াছিলেন। পরে ভগীরথ গঙ্গাকে আনয়ন করিয়া তাঁহাদের মুক্তি সাধন করেন।

‡ বহুতর নৌকাদ্বারা সৈন্যেরা গঙ্গা পার হইয়াছিল।

নিবেশিলা সেনা উপান্তে পুরীর ;
উড়িল পতাকা ব্যাপিয়া গগন। ৩৭

অযোধ্যার পুনর্নির্ম্মাণ।

কুশের আদেশে মিলি শিল্পিগণ
নিরমিল পুন শূন্য অযোধ্যায়,
বারি দানে মেঘ নবীন জীবন
দেয় যথা গ্রীষ্ম-তাপিত ধরায় *। ৩৮

রম্য দেবালয় হইল স্থাপন ;
রাজার আজ্ঞায় বেদজ্ঞ ব্রাহ্মণ
উপবাসী হ'য়ে পশু-উপহারে †
বিধিমতে পূজা দিলা দেবতারে। ৩৯

রাজহর্ম্ম্যে তবে পশিলা রাজন্
কান্তার হৃদয়ে প্রণয়ী যেমন ;
সহচরদলে করিলা সম্মান
উপযুক্ত গৃহ করিয়া প্রদান। ৪০

সজ্জিত বিপণি শোভে সারি সারি,
অশ্বগণ স্থিত হ'ল মন্দুরায়,
গজশালে গজ ; শোভিল নগরী
সর্ব্বাঙ্গ-ভূষিতা রমণীর প্রায়। ৪১

রঘুগণ-বাস অযোধ্যা এখন
নিজ পূর্ব্ব শোভা করিল ধারণ ;
বসি তথা কুশ না কৈলা গণন
ইন্দ্রপুরী কিম্বা কুবের ভবন। ৪২

[illegible]ষ্মবর্ণন।

কুশের প্রেয়সী, গ্রীষ্মের সঞ্চার
হেরি, সূক্ষ্মবাসে হইলা শোভিত ;
পাণ্ডু উরোদেশে ঝুলে চারুহার,
উত্তরীয় শত রতনে মণ্ডিত ‡। ৪৩

* পুনর্নির্ম্মিতা অযোধ্যা মেঘবর্ষণে পুনর্জ্জীবিত পৃথিবীর ন্যায় নব শোভা ধারণ করিল।

† পশু বলিদানের দ্বারা দেবপূজা হইল।

‡ ঊর্দ্ধদেহে ধারণীয় বস্ত্র (অর্থাৎ উড়ানী) মুক্তামণি গ্রথিত।

দক্ষিণ অয়ন হইতে তপন
চলিলা উত্তরা দিশার সমীপে,
আনন্দে উত্তরা করিলা বর্ষণ
হিমগিরি-হিম, প্রেম-অশ্রুরূপে *। ৪৪

বিষম তাপেতে দিবস তাপিত
অতিকৃশা যেন বিষাদে যামিনী,—
প্রণয়-কলহে হ'লে বিরহিত
ধরে হেন ভাব পুরুষ রমণী †। ৪৫

শৈবাল-মণ্ডিত ঘাটের সোপান
ত্যজি নিম্নে গত সরসীর জল ;
সমুত্থিত তাই কমলের নল ‡
ক্রমে হ'ল জল নিতম্ব প্রমাণ। ৪৬

সায়াহ্নে মল্লিকা ফুটিছে কাননে,
সৌরভে মাতিয়া মধুপালিকারে
প্রতি ফুল যেন পরশি চরণে
গণিছে কুন্তল গুন্ গুন্ স্বরে। ৪৭

কামিনী-শ্রবণ হইতে স্খলিত
শিরীষ কুসুম না হ'য়ে পতিত
স্বেদার্দ্র রক্তিম কপোল উপর
রহিল ক্ষণেক বিলগ্ন-কেশর §। ৪৮

---

* গ্রীষ্মের প্রারম্ভে সূর্য্য উত্তরাভিমুখে গমন করেন ; তখন উত্তর দিকস্থিত হিমালয়ের হিমরাশি দ্রব হইতে থাকে। উত্তরাদিক রূপিণী নায়িকা বহুদিনের পর প্রিয়ের অর্থাৎ সূর্য্যের সমাগম লাভ করিয়া যেন হিমদ্রবরূপ প্রেমাশ্রু বর্ষণ করিলেন।

† গ্রীষ্মকালে দিন (নায়ক) তাপযুক্ত ও রাত্রি (নায়িকা) কৃশ (ক্ষুদ্র) হইয়া থাকে। প্রণয়ের কলহে স্ত্রী ও পুরুষের বিরহ ঘটিলে, এরূপ অবস্থা হয়। ৯ম সর্গের ২৮ শ্লোক দ্রষ্টব্য।

‡ দীর্ঘিকার জল শুষ্ক হওয়াতে, পদ্মের মৃণাল জলোপরি দৃষ্ট হইতেছে।

§ শিরীষ পুষ্পের সূক্ষ্ম কেশর সমূহ গণ্ডস্থলের ঘর্ম্মে সংসক্ত হওয়াতে, সেই পুষ্প একেবারে পতিত না হইয়া, ক্ষণকাল কপোলে বিলম্বিত হইয়াছিল।

জলধারা-গৃহে এবে ধনিগণ
যন্ত্র-সঞ্চালিত সলিল-ধারায়, *
চন্দনে ক্ষালিত সুশীত শিলায়
নিবারিতে তাপ করিছে শয়ন। ৪৯

নিস্তেজ মদন বসন্ত বিহনে;
স্নানার্দ্র বিমুক্ত ধূপ-সুবাসিত †
বামার কুন্তলে মল্লিকা দর্শনে
পুন যেন কাম হ'ল উত্তেজিত। ৫০

অর্জ্জুন তরুর সুদীর্ঘ মঞ্জরী
রেণুজালে পূর্ণ সুবর্ণ-বরণ,—
হরকোপে দগ্ধ কামের যেমন
ছিন্ন ধনুর্গুণ, শোভে তরু'পরি ‡। ৫১

যোগায়ে সুগন্ধি আমের পল্লব,
পাটল কুসুম, ইক্ষুর আসব,
গ্রীষ্ম ঋতু যেন করিছে মোচন
প্রেমিক জনের তাপ জ্বালাতন §। ৫২

সমুদিত রাজা আর শশধর
নিদাঘে লোকের অতি প্রীতিকর—
তাপ-অপহারী শশীর কিরণ,
রাজপদ-সেবা দুঃখ-বিনাশন ‖। ৫৩

বাঞ্ছিলেন কুশ, করিতে বিহার
নারী সনে শীত সরযূর জলে—

* তখন ধনীরা গ্রীষ্মকালে গৃহ মধ্যে যন্ত্রসঞ্চালিত জলধারা সেবন করিতেন।

† স্ত্রীলোকেরা স্নানান্তে ধূপের দ্বারা চুল সুবাসিত করিত।

‡ অর্জুন অর্থাৎ আজন কিম্বা ককুভ বৃক্ষ।

§ আম্রপল্লব, পাটল পুষ্প ও ইক্ষুরসের পুরাণ মদ্য গ্রীষ্মকালের উপাদেয় দ্রব্য।

‖ এই সময়ে রাজদর্শন চন্দ্রদর্শনের ন্যায় প্রজার পক্ষে প্রীতিকর হইয়াছিল। গ্রীষ্মের সময়ে বোধ হয়, রাজারা প্রায়ই নগর ভ্রমণে বাহির হইতেন।

কুসুমিত লতা তীরেতে যাহার,
উন্মদ মরাল ঊর্ম্মি'পরি দোলে *। ৫৪

চারু পটগৃহে বিরাজিত তীর, †
ধীবরে তাড়ায় নদীর কুমীর ;
বিষ্ণুতেজা কুশ প্রভাবে আপন
অবগাহ তরে কৈলা আয়োজন। ৫৫

নারীগণের জলবিহার।

তটের সোপানে নামে নারীগণ,
পরস্পর দেহ হইয়া ঘর্ষণ,
খসিল নূপুর, বাজিল বলয়,
ত্রাসিল সলিলে রাজহংসচয় ‡। ৫৬

পরস্পরে জল সিঞ্চে নারীগণ ;
হেরিয়া তাদের আমোদ-মজ্জন
তরী আরোহিয়া কহিলা নৃপতি
চামর-ধারিণী কিরাতীর প্রতি §। — ৫৭

" অবগাহে জলে শত শত নারী ;
ধৌত অঙ্গরাগে সরযূর বারি
ধরিয়াছে, দেখ, বিবিধ বরণ,
মেঘেতে রঞ্জিত সন্ধ্যার মতন ||। ৫৮

" তরী-বিলোড়িত জল-সঞ্চালনে
ক্ষালিত তাদের নয়ন-অঞ্জন,

---

* হংসশ্রেণী সরযূর তরঙ্গিত জলে ক্রীড়া করিতে করিতে দোদুল্যমান হইতেছে।

† বহুবিধ বসন-নির্ম্মিত গৃহে (অর্থাৎ তাঁবুতে) সরযূতীর শোভিত হইল।

‡ স্ত্রীদিগের অলঙ্কারের শব্দে হংসশ্রেণী জলে ভীত হইয়াছিল।

§ কিরাত জাতীয় স্ত্রীরা চামর ব্যজন করিত। "স্ত্রিয়াং চামর-গ্রাহিণ্যাং ম্লেচ্ছাভ্যন্তরে স্ত্রিয়াঃ।" ইতি কেশবঃ।

|| রমণীদিগের অঙ্গরাগচূর্ণাদি ধৌত হইয়া জলে ভাসিতেছে, তাহা সন্ধ্যার নানাবর্ণ মেঘের ন্যায় প্রতীয়মান।

অঞ্জনের স্থানে, আবার নয়নে
মদরাগ-শোভা শোভিছে কেমন *! ৫৯

"পীন পয়োধর নিতম্ব আপন
বহিতে অক্ষম রমণীনিকর,
তবু ক্রীড়াবশে করে সন্তরণ
অঙ্গদ-ভূষিত বাহু করি ভর! ৬০

"বারি-বিহারিণী নারীর শ্রবণে
খসিছে শিরীষ কুসুমভূষণ—
ভাসিছে শৈবাল করি হেন মনে
আসিছে তথায় মৎস্য অগণন †। ৬১

"জল-আস্ফালনে উরসে বামার
ছুটে জলবিন্দু মুক্তাফল প্রায়,
ছিন্ন হ'ল তাহে শ্লথ মুক্তাহার—
ক্রীড়াবশে বামা জানিতে না পায় ‡। ৬২

"বিহারিছে জলে অবলানিকরে,
শোভিছে আবর্ত্ত নাভির অদূরে,
ভ্রূভঙ্গ মিলিত তরঙ্গ-রেখায়,
চক্রবাকযুগ স্তনযুগ প্রায়! ৬৩

"গায় বামাকুল মোহিয়া শ্রবণ,
তালে তালে করি করাঘাত জলে;
মৃদঙ্গের ধ্বনি ভ্রমে শিখিগণ
ঊর্দ্ধপুচ্ছে কূলে নাচে কুতূহলে। ৬৪

* চক্ষের কজ্জল বিধৌত হইয়া গেলেও জলাঘাতে মদজনিত রক্তিমা পরিস্ফুট হইয়াছে।

† জলে নিপতিত পুষ্প রাশিকে শেওলা মনে করিয়া মৎস্য সকল তন্নিকটবর্ত্তী হইয়াছে।

‡ রমণীদিগের নাভির সহিত নদীর আবর্ত্ত অর্থাৎ ঘূর্ণি জলের, ভ্রূর সহিত তরঙ্গ রেখার ও স্তনযুগের সহিত নদীসন্তরণ-কারী চক্রবাকদ্বন্দ্বের উপমা। জলবিহার কালে এই উপমেয় ও উপমান বস্তু পরস্পর নিকটবর্ত্তী হইয়াছে, কবির উৎপ্রেক্ষা।

" সূক্ষ্ম আর্দ্র বাসে আবৃত মেখলা
নিতম্বে তাদের ঈষত দেখায়,
যেন জ্যোৎস্না মাখা তারকার মালা, *
জলপূর্ণ রন্ধ্র, শব্দ নাহি তায় †। ৬৫

" সখী প্রতি জল সিঞ্চে কত নারী,
সখীও তাঁদের মুখে সিঞ্চে জল ;
কেশের কুঙ্কুমে রঞ্জিত সে বারি—
ঝরিছে বহিয়া সরল কুন্তল ‡। ৬৬

" বারি বিহারেতে আকুলা ললনা,
চ্যুত কর্ণ-ভূষা, আলুথালু কেশ ;
বিগলিত মুখে পত্রক-রচনা §
তবু মনোহর সে আকুল বেশ।" ৬৭

কুশের জল-বিহার।

তরী হতে নামি বিহারিলা জলে
নারী সনে কুশ, গলে রত্নহার, ||—
যেন গজরাজ করিণীমণ্ডলে,
উন্মূলিত পদ্ম গলাতে যাহার। ৬৮

মিলি কুশ সনে পরম শোভন
শোভে অতিশয় রমণীর দল,—

* জ্যোৎস্নাজালে আবৃত নক্ষত্রশ্রেণি ঈষৎ দৃষ্ট হয়। সূক্ষ্ম আর্দ্র বাসে আবৃত মুক্তাময় মেখলা সেইরূপ দৃষ্ট হইতেছে।

† মেখলার মুক্তাগুলির ছিদ্র জলে পূর্ণ হওয়াতে, শব্দিত হইতেছে না।

‡ [illegible]
[illegible]
[illegible]
[illegible] G.

§ ষষ্ঠ সর্গের ৭২ শ্লোক দ্রষ্টব্য।
[illegible]
[illegible]
[illegible]
[illegible]" G.

|| কুশ শ্যামবর্ণ ছিলেন, তজ্জন্য মণির সহিত তাঁহার তুলনা করা হইয়াছে।

একা মুক্তা রাজি নয়নরঞ্জন,
ইন্দ্রনীল যোগে অধিক উজ্জ্বল। ৬৯

লইয়া কুঙ্কুম চন্দনের জল
হেমশৃঙ্গে তাঁরে সিঞ্চে নারীদল — *
সে জলে রঞ্জিত শোভে বীরবর
সিন্দূর গৈরিকে যেন গিরিবর ! ৭০

অন্তঃপুরনারী সহ নরপতি
করিলেন স্নান সরযূর জলে,
মন্দাকিনী জলে দেবেন্দ্র যেমতি
বিহারিলা মিলি অপ্সরার দলে। ৭১

অগস্ত্য হইতে লভি যে ভূষণ †
দিয়াছিলা রাম কুশেরে আদরে
রাজ্য সহ, সেই জয় আভরণ
ডুবিল অজ্ঞাতে সলিল মাঝারে। ৭২

দিব্যভূষার জলে পতন।

পত্নীসহ স্নান করি যে সময়
তীরে পট-গৃহে গেলেন রাজন্,
না করিতে বেশভূষণধারণ,
দেখিলা বাহুতে নাহি সে বলয়। ৭৩

জয়লক্ষ্মী বশ সদা যে ভূষণে
পরিতেন যাহা শ্রীরাম যতনে,
সে ভূষার নাশে অসহ্য রাজার,
পুষ্প ও রতনে সমজ্ঞান যাঁর ‡। ৭৪

নদীষ্ণ জালিক নিকরে রাজন্ §
আদেশিলা আশু ভূষা-অন্বেষণে :

* হেমশৃঙ্গ — স্বর্ণনির্ম্মিত শৃঙ্গাকার পাত্র বা কোষা।
† ১১ সর্গের ৫৫ শ্লোক দ্রষ্টব্য।
‡ কুশ ধনলোভী ছিলেন না। তথাপি সেই পৈতৃক ভূষণ হারাইয়া অতিশয় দুঃখিত হইলেন।
§ নদীষ্ণ — যাহারা নদীতে কৌশলের সহিত স্নান করে কিম্বা ডুব দেয় (ডুবুরি)।

বিলোড়ি সরযূ, না পেয়ে ভূষণ
নিবেদিল তারা অম্লান বদনে; — ৭৫

"বহু যত্ন, দেব, করিনু সকলে,
না পাইনু জল-নিমগ্ন ভূষণে;
নাগেশ কুমুদ বসি হ্রদ-তলে *
গ্রহিয়াছে তাহা হেন লয় মনে।" ৭৬

রোষে কুশবীর আরক্ত নয়নে
আরোপিয়া গুণ ভীম শরাসনে,
তীর হ'তে নাগ বধের কারণ
যুড়িলা গারুড় শায়ক ভীষণ। ৭৭

অমনি সে হ্রদ ক্ষোভেতে অধীর †
নিনাদিলা ঘোর ভাঙ্গি নিজ তীর,
যেন বন্য গজ গর্ত্তে নিপতিত,
শুণ্ডরূপে ঊর্ম্মি হ'ল আস্ফালিত ‡! ৭৮

সে হ্রদ হইতে, কুমারে ক্ষোভিত,
উঠিলা নাগেশ, বালিকা সহিত;
পারিজাত তরু কমলার সনে
উঠেছিলা যথা সমুদ্রমন্থনে §। ৭৯

কুমুদ নাগের উত্থান।

আসিলা কুমুদ লয়ে সে ভূষণ,
দেখি কুশবীর নিবারিলা শর;
করে যদি অরি নম্র আচরণ,
রোষ-শূন্য হয় সাধুর অন্তর। ৮০

দিব্য ভূষণ পুনঃ প্রাপ্তি

---

* নাগরাজ কুমুদ পাতালবাসী।

† তখন সরযূর অন্তর্হ্রদ ক্ষোভিত হইয়া উঠিল।

‡ বন্য হস্তী গর্ত্তে পতিত হইলে উচ্চে শুণ্ড আস্ফালন করিয়া যেমন উঠিবার চেষ্টা করে, সেই রূপে উত্তাল তরঙ্গমালা উত্থিত হইল।

§ পারিজাত বৃক্ষ যেরূপ লক্ষ্মীকে লইয়া সমুদ্র হইতে উত্থিত হইয়াছিল, কুমুদ নাগ আপন ভগিনী বালিকা কুমুদ্বতীকে লইয়া সরযূ হইতে উঠিলেন। মন্দরপর্ব্বত-মথিত সমুদ্রের সহিত কুমারে ক্ষোভিত তরঙ্গিত সরযূর উপমা। ১০ ম সর্গের ১১ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

গারুড় অস্ত্রের ভয়ে নাগপতি
জগপতি-সুত কুশ নৃপবরে—
পরন্তপ বীরে—করিলা প্রণতি
নত করি শির, নিবেদিলা পরে ;— ৮১

কুমুদের উক্তি।

"দেবকার্য্যে হরি হইলা মানব,
পুত্ররূপে তুমি মুরতি তাঁহার
পূজ্য রাজকুলে, অতুল-গৌরব ;
কে পারে করিতে অপ্রিয় তোমার ? ৮২

"খেলায় গোলক উৎক্ষেপিয়া করে
দেখিল এ বালা, পড়িছে ভূষণ
হ্রদমাঝে, যেন নক্ষত্র অম্বরে,
কুতূহলে তাহা করিল গ্রহণ *। ৮৩

"পৃথিবী-রক্ষার অর্গলের প্রায় †
ভুজেতে তোমার, আজানুলম্বিত,
( ধনুর্গুণ রেখা লাঞ্ছনে শোভিত )
সে দিব্য ভূষণ ধর পুনরায়। ৮৪

"ভগিনী আমার এই কুমুদ্বতী
পাদসেবা তব করি আজীবন
চাহে নিজ দোষ করিতে ক্ষালন—‡
এ বিষয়ে তুমি দেহ অনুমতি।" ৮৫

কুমুদ্বতীর বিবাহ।

এ বলি নাগেশ দিলা সে ভূষণ ;
শ্লাঘ্য বন্ধু তাঁরে মানিলা নৃপতি, §

* বালিকা কুমুদ্বতী হস্তে গোলক লইয়া খেলা করিতেছিল ও ঊর্দ্ধ হইতে উল্কাপিণ্ডের ন্যায় ভূষণ হ্রদমাঝে পতিত হইতেছে দেখিয়া তাহা ধরিয়াছিল।

† কুশের বাহু রাজ্য রক্ষার্থ নির্ম্মিত অভেদ্য দুর্গের কবাট বন্ধনের অর্গল ( হুড়কা ) সদৃশ দীর্ঘ ও সারবিশিষ্ট।

‡ বাল্যবশতঃ ভূষণগ্রহণে যে অপরাধ করিয়াছে তাহার দণ্ডস্বরূপ।

§ কুশ সেই কন্যার পাণিগ্রহণে কুমুদের সহিত সম্বন্ধ স্থাপন করিতে স্বীকৃত হইলেন।

বন্ধুগণে মিলি কুমুদ সুমতি
অর্পিলা কুশেরে সে কন্যা-রতন। ৮৬

জ্বলন্ত অনল অগ্রে গ্রহিলা রাজন্ *
কুমুদ্বতী-কর ঊর্ণা-বলয়-ভূষিত; †
স্বর্গীয় বাদ্যেতে হ'ল দিগন্ত ব্যাপিত;
বারিদ সুরভি ফুল করিল বর্ষণ। ৮৭

পঞ্চম তক্ষক-সুত কুমুদের সনে
বন্ধুতা স্থাপিলা কুশ, বিষ্ণুর তনয়;
সর্পভয় শূন্য করি শাসিলা ভুবনে;
নাগ-লোকে না রহিল গরুড়ের ভয় ‡। ৮৮

ইতি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে কুমুদ্বতী-
পরিণয় নামক ষোড়শ সর্গ।

---

* ৭ ম সর্গের ২০ শ্লোক দ্রষ্টব্য। অগ্নির সমক্ষে বিবাহ হওয়ার বিধি।

† মেষ-লোম নির্ম্মিত বলয় বিবাহকালে ব্যবহৃত হইত।

‡ কুমুদ্বতীর পরিণয়ের দ্বারা পৃথিবী ও নাগলোক উভয় ভয়শূন্য হইল। গরুড়, বিষ্ণুর বাহন।

# রঘুবংশ।

## সপ্তদশ সর্গ।

কুশবীর হ'তে কুমুদ্বতী সতী
লভিলা অতিথি নামেতে সুত ;
প্রভাত হইতে চেতনা যেমতি—
লভে প্রসন্নতা হরষযুত *। ১

অতিথির জন্ম।

পিতৃমাতৃকুল কুমার অতিথি
করিলা উজ্জ্বল অতুল তেজে,—
উত্তর দক্ষিণ উজলে যেমতি
উদিয়া ভাস্কর অয়ন মাঝে †। ২

পরম বিদ্বান পিতার যতনে
কুল-বিদ্যাচয় শিক্ষার পরে,
বিবাহ তাঁহার রাজকন্যা সনে
সমাপিলা কুশ হরষ ভরে। ৩

জিতেন্দ্রিয় কুশ সর্ব্বগুণাধার,
পেয়ে সুত, নিজ সমান গুণে,
এক আপনারে উৎসাহে অপার
অনেক বলিয়া মানিলা মনে। ৪

ইন্দ্রের সহায়ে কুশ বীরমণি
দৈত্য সহ রণে হইলা রত ;
দুর্জ্জয় দৈত্যেরে বধিয়া, আপনি
প্রহারে তাহার হইলা হত। ৫

কুশের মৃত্যু।

* প্রভাতে বুদ্ধির প্রসন্নত্ব জন্মে। তৎসহ অতিথির উপমা।
† সূর্য্য উদিত হইয়া উত্তর ও দক্ষিণ উভয়দিক উজ্জ্বল করেন।

কুমুদভগিনী কুশের মরণে
শোকে কুমুদ্বতী ত্যজিলা প্রাণ,
কুমুদবান্ধব চন্দ্রমার সনে
কৌমুদী যেমতি করে প্রয়াণ *। ৬

বাসবের সহ কুশ মহামতি
এক সিংহাসনে লভিলা স্থান;
পৌলোমীর সখী হ'য়ে কুমুদ্বতী
ভুঞ্জি পারিজাত পাইলা মান। ৭

দানব-সমরে গমন সময়ে
কুশের আদেশ স্মরণ করি,
অতিথিরে বৃদ্ধ সচিব-নিচয়ে
বসাইলা রাজ-আসনোপরি। ৮

অতিথির রাজ্যাভিষেক।

কুশ-তনয়ের অভিষেক তরে
সুচারু মণ্ডপ শিল্পিক চয়
নিরমিল চারি স্তম্ভের উপরে,
মাঝে উচ্চবেদী রতনময়। ৯

ভদ্রপীঠে তাহে বসিলা কুমার,
মিলি প্রজা সহ সচিব দল
করিলেন শুভ অভিষেক তাঁর,
হেম কুম্ভে আনি তীর্থের জল। ১০

স্নিগ্ধ সুগভীর সুরবে তখন
বাজিল দুন্দুভি মুরজ তূরী,
অখণ্ড মঙ্গল করিল সূচন
নবরাজ তরে, পূরিয়া পুরী। ১১

---

* চন্দ্রের সঙ্গে জ্যোৎস্নাও অস্তমিত হয়।
"শশিনা সহ যাতি কৌমুদী
সহ মেঘেন তড়িৎ প্রলীয়তে।
প্রমদা পতিবর্ত্মগা ইতি
প্রতিপন্নং হি বিচেতনৈরপি॥"
কুমার সম্ভব, ৪ সঃ, ৩৩।

বৃদ্ধ জ্ঞাতিগণ সূর্য্যকুল-ভব
নীরাজনবিধি সাধিল তাঁর,*
দিয়া যবাঙ্কুর, নবীন পল্লব,
অশ্বত্থ বল্কল, দূর্ব্বার হার। ১২

পুরোহিত আদি যত দ্বিজগণ
চিরজয়শীল অতিথি তরে,
অথর্ব্ব মন্ত্রেতে জয় উচ্চারণ †
করি, অভিষেক করিলা পরে। ১৩

অভিষেক-বারি সশব্দে তখন
পড়িতে লাগিল অতিথি-শিরে ;
ভবেশ-মস্তকে পড়িল যেমন
জাহ্নবীর ধারা, গভীর স্বরে। ১৪

বৈতালিকগণ বন্দিল তাঁহারে
মহানন্দে গেয়ে মধুর গাঁথা,
নিরখি আকাশে নব জলধরে
করে স্তুতিগান চাতক যথা। ১৫

স্নান করি সেই মন্ত্র-পূত জলে
বাড়িল তাঁহার দেহের ভাতি,

---

* "নীরাজন শান্তি কর্ম্ম বিশেষ।

† "অথর্ব্ব বেদে রোগাদি ঝাড়াইবার মন্ত্র অধিক দেখা যায়। অন্য বেদে এত নাই। স্বামীকে বশীভূত করিবার মন্ত্র, বন্ধ্যা নারীর সন্তানোৎপত্তির মন্ত্র, বিষ ঝাড়াইবার মন্ত্র, শত্রু বধের মন্ত্র, এ সকলই আছে। রঘুবংশের প্রথম সর্গের ৫৯-৬১ শ্লোকে কালিদাস বশিষ্ঠকে 'অথর্ব্বনিধি' এই বিশেষণ দিয়া তাঁহার গৌরব বৃদ্ধি করিয়াছেন। তখনকার যে সকল ব্রাহ্মণেরা ক্ষত্রিয়দের পৌরোহিত্য করিতেন, তাঁহাদিগকে অথর্ব্ব বেদ খানি ভাল করিয়া পড়িতে হইত।" বিশ্বকোষ।
কামন্দক বলেন যথা ;

"ত্রয্যাঞ্চ দণ্ডনীত্যাঞ্চ কুশলঃ স্যাৎ পুরোহিতঃ।
অথর্ব্ববিহিতং কুর্য্যাৎ নিত্যং শান্তিকপৌষ্টিকং।"

নিম্নে ৩৮ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

সিক্ত হ'য়ে যথা মেঘের সলিলে
বাড়ে বিদ্যুতের প্রখর জ্যোতি। ১৬

অভিষেকশেষে কুশের নন্দন
দিলা বহু ধন ব্রাহ্মণ গণে,
যে ধনে তাঁদের হ'ত সমাপন
যাগ যজ্ঞ বিধি, দক্ষিণা সনে। ১৭

যে আশিস তাঁরে দিলা দ্বিজগণ
হ'ল তা ভবিষ্য তরে সঞ্চয়,*
পূর্ব্ব জনমের পুণ্যেতে এখন
ভুঞ্জিলা নৃপতি সম্পদচয়। ১৮

কারাবদ্ধে তিনি করিলা মোচন,
বধ্য জনে দিলা জীবন দান;
ভার-মুক্ত হ'ল ভার-বাহিগণ;
দোহ হ'তে গাভী পাইল ত্রাণ †। ১৯

অপরের কথা কি বলিব আর,
শুক আদি পাখী পিঞ্জর হ'তে
পাইয়া মুকতি আদেশে তাঁহার,
উড়িতে লাগিল স্বইচ্ছামতে। ২০

হর্ম্ম্যের অপর কক্ষে নরপতি
বসিলেন বেশ-বিন্যাস তরে,
রতন-সজ্জায় সুশোভিত অতি
গজদন্তময় আসনোপরে। ২১

প্রক্ষালিয়া কর বেশকারগণে
ধূপে কেশপাশ সুবাসি তাঁর, ‡

* দ্বিজগণের প্রদত্ত আশীর্ব্বাদের ফল তাঁহার ভবিষ্যৎ ভোগের জন্য সঞ্চিত রহিল।

† গাভীর দুগ্ধ দোহন করা হইল না।

‡ ১৬ শ সর্গের ৫০ শ্লোক দ্রষ্টব্য।

সাজাইল তাঁরে সুবেশ ভূষণে,
  দিয়া গন্ধ মাল্য, মুকুতা-হার। ২২

সাজাইয়া মৌলি কুসুম-মালায়
  বাঁধিলেক দিয়া মুকুতাপাঁতি,
পদ্মরাগ মণি নিবেশিল তায়,
  স্ফুরিত যাহার অরুণ ভাতি। ২৩

মৃগনাভি-যুত সুরভি চন্দনে
  অঙ্গরাগ তাঁর সমাপি সবে,
গোরোচনা দেহে বিন্যাসি যতনে
  সুচারু তিলক রচিল তবে। ২৪

মরাল-অঙ্কিত পরিয়া দুকূল, *
  ধরি মাল্য ভূষা মানস-হর,
শোভিলা অতিথি রূপেতে অতুল—
  রাজলক্ষ্মীরূপা বধূর বর †। ২৫

নিজ বেশ রাজা দেখিলা যখন
  সুবর্ণ-দর্পণে সে ছবি রাজে,
কল্পতরু-ছায়া মেরুর যেমন
  পড়িল প্রভাত-ভানুর মাঝে ‡। ২৬

"জয় জয়" রবে পার্শ্ববর্ত্তিগণ
  ধরে রাজচিহ্ন ছত্র চামর ;
দেবসভা সম সভাতে তখন
  আসিলা অতিথি নৃপতিবর। ২৭

---

* হংসচিত্রযুক্ত রেশমি বস্ত্র।

† রাজ্যাভিষেকে রাজলক্ষ্মী যেন তাঁহাকে পতিত্বে বরণ করিলেন। ৮ম সর্গের ৩ শ্লোক দ্রষ্টব্য।

‡ বেশভূষা সম্পাদনের পর তিনি সোণার দর্পণে নিজ রূপ দেখিলেন। সুমেরুস্থিত কল্পতরুর ছায়া যেরূপ উদীয়মান সূর্য্যমণ্ডলে প্রতিফলিত হয়, সেই রূপ তাঁহার ছবি সুবর্ণ-দর্পণে প্রতিবিম্বিত হইল।

পৈতৃক আসনে, রতন-মণ্ডিত,
বসিলা রাঘব রাজসভায়—
পাদপীঠ যাহে আছিল অঙ্কিত
রাজাদের শিরোমণির ঘায়*। ২৮

সে মঙ্গল সভা শ্রীবৎস-শোভিতা†
রাজার প্রবেশে ধরিল শোভা,
যেন বিষ্ণু-বক্ষঃ শ্রীবৎস-লাঞ্ছিত
শোভিল কৌস্তুভে ভুবন-লোভা! ২৯

ছিলা যুবরাজ, এবে অধিপতি,
বাড়িল তাঁহার মহিমারাশি—
অৰ্দ্ধচন্দ্র ভাব ত্যজিয়া যেমতি‡
ষোড়শ কলায় শোভিলা শশী। ৩০

অতিথির গুণ বর্ণনা।

নিরমল তাঁর মুখের প্রকাশ,
হাসিমুখে সদা কহেন কথা;
রাজ-মূর্ত্তি ধরি সরল বিশ্বাস
প্রজার সমক্ষে রাজিল যথা। ৩১

ঐরাবত সম আরোহি কুঞ্জর
ভ্রমিলা অতিথি বাসব প্রায়,—
ত্রিদিব সদৃশ হইল নগর,
কল্পতরু যেন পতাকা তায়§। ৩২

* এই সিংহাসনের প্রাচীন পাদপীঠ বহুকাল হইতে প্রণত রাজাদিগের মুকুটস্পর্শে চিহ্নিত হইয়াছিল।

† শ্রীবৎস—সভাগৃহের প্রকোষ্ঠবিশেষ। অন্য পক্ষে, বিষ্ণুর বক্ষের দক্ষিণাবর্ত্ত রোমাবলী; ১০ম সর্গের ১০ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

‡ অৰ্দ্ধচন্দ্রাবস্থা অতিক্রম করিয়া চন্দ্র পূর্ণতাপ্রাপ্ত হন। অৰ্দ্ধচন্দ্রের সহিত যুবরাজের সাদৃশ্য।

§ রাজপথে শোভিত পতাকারাজি স্বর্গের কল্পবৃক্ষপ্রায় বিরাজমান।

শোভে রাজছত্র শিরোপরি তাঁর
 অমল আভায় বিতরি সুখ ;
ধরণীর মুখে না রহিল আর
 কুশের বিয়োগ-জনিত দুখ *। ৩৩

জ্বলে অগ্নিশিখা, প্রথমে ধূমিত,
 উদয়ান্তে রবি প্রকাশে কর—
কিন্তু একেবারে গুণের সহিত
 উদিলা অতিথি নৃপতিবর †। ৩৪

প্রীতি-বিস্ফারিত নয়নে তাঁহারে
 হেরে পুর-বাসি-রমণীগণ ;
নক্ষত্র-নয়নে শারদ অম্বরে
 নিরখেন নিশি ধ্রুবে যেমন ‡। ৩৫

যত দেবগণ হইয়া পূজিত
 অযোধ্যার চারু দেউল মাঝে,
প্রতিমা-আধারে হয়ে অধিষ্ঠিত
 অনুগ্রহিলেন কোশলরাজে। ৩৬

শুষ্ক না হইতে অভিষেক জল
 অভিষেক-বেদি উপরে তাঁর, §
অতুল প্রতাপ ব্যাপি ধরাতল
 সিন্ধুতীরাবধি হ'ল প্রচার। ৩৭

বশিষ্ঠের মন্ত্র সহিত মিলিত
 হ'ল অতিথির অমোঘ শর,

* অতিথি রাজা হইলে পর পৃথিবীতে কুশের মৃত্যুজনিত সন্তাপ অপনীত হইল।

† অগ্রে ধূম নির্গত হয়, পরে অগ্নি জ্বলিয়া উঠে, সূর্য্য প্রথমে সমুদিত হইয়া, পরে কিরণজাল বিকীর্ণ করেন। ইহাই তেজঃ পদার্থের স্বাভাবিক নিয়ম। অতিথি এই নিয়মের ব্যতিক্রম করিয়া একেবারে সমগ্র গুণের সহিত উদিত হইলেন।

‡ নিশির সহিত নারীগণের ও ধ্রুব তারার সহিত অতিথির উপমা।

§ অর্থাৎ রাজ্যাভিষেকের পর অবিলম্বে।

এ দোঁহের যোগে না হ'ত সাধিত,
কি ছিল এমন অবনী'পর * ? ৩৮

দেখিতেন তিনি আলস্য-বর্জ্জিত,
সভাসদ সনে বিচার কাজ
সন্দেহ-বিষয় করিতে নির্ণীত
অর্থী প্রত্যর্থীর বিবাদ মাঝ †। ৩৯

বিচার কার্য্য।

এ রূপে নৃপতি হেরি ব্যবহার ‡
দিলা ভৃত্যগণে মনের সুখে
প্রার্থনার ফল রূপে পুরস্কার,
প্রীতির প্রকাশ প্রসন্ন মুখে। ৪০

শ্রাবণের নদী প্রায় প্রজাগণ
পেয়েছিল বৃদ্ধি কুশের কালে,
অতিথি-পালনে লভিল এখন
ভাদ্রের পূর্ণতা, সম্পদজালে। ৪১

না করেন বাক্যে অন্যথা আচার,
না হরেন রাজ্য, দিতেন যাহা;
উন্মূলি শত্রুরে স্থাপনে আবার
নিয়ম তাঁহার ভাঙ্গিত আহা §। ৪২

মানুষের মনে জনমে বিকার
একা রূপে, একা যৌবনে, ধনে ; ||

---

* ৮ম সর্গের ৪ শ্লোক দ্রষ্টব্য। তাহা নিম্নে উদ্ধৃত হইল।
"অথর্ব্বের মন্ত্রে গুরু করিলা সাধন
রাজ্য-অভিষেক-ক্রিয়া, ব্রহ্মতেজ সনে
মিলিল ক্ষত্রিয় তেজ, ত্রাসি শত্রুগণে,
অনলের সহ যেন মিলিল পবন।"

† বাদী ও প্রতিবাদীর মোকদ্দমাতে।

‡ ব্যবহার — মোকদ্দমার বিচার।

§ শত্রুকে রাজ্যচ্যুত করিয়া তিনি পুনরায় রাজ্য প্রদান করিতেন। এই বিষয়ে তাঁহার স্থির-প্রতিজ্ঞতার ব্যতিক্রম হইত। ৪র্থ সর্গের ৩৭ শ্লোক দ্রষ্টব্য।

|| একমাত্র দেহ-সৌন্দর্য্য, কিম্বা যৌবন কিম্বা ধন থাকিলে মনুষ্যের অহঙ্কার জন্মে।

ছিল এ সকলি যদিও তাঁহার,
তবু অহঙ্কার না ছিল মনে। ৪৩

যদিও অতিথি নূতন রাজন্,
সুনিয়মে সদা শাসি ধরায়
প্রজার প্রীতিতে রাজত্ব আপন
স্থাপিলা, সুদৃঢ় পাদপপ্রায় *। ৪৪

বাহ্য রিপু দূরে রহে অনুক্ষণ
নিত্য অপকার করে না তারা ;
অগ্রে ষড়রিপু জিনিলা রাজন্,
নিত্য অপকারী অন্তরে যারা †। ৪৫

স্বভাব-চপলা ধনদা আপনি
স্থিরভাবে তাঁরে কৈলা আশ্রয়
সুপ্রসন্ন হয়ে, নিকষে যেমনি
সুবর্ণের রেখা অঙ্কিত রয় ‡। ৪৬

অতিথির রাজনীতি।

ভীরু সেই নীতি, শৌর্য্য নাহি যায়,
নীতিহীন শৌর্য্য পশুত্ব প্রায়,
শৌর্য্যযুত নীতি করিয়া সহায়
সাধিতেন কার্য্য কোশল-রায়। ৪৭

প্রেরি রশ্মিরূপ চর অগণন §
নির্মেঘ আকাশে তপন প্রায়,
জানিতেন সর্ব্ব রাজ্যের ঘটন,
না থাকিত কিছু অজ্ঞাত তায়। ৪৮

* ৮ ম সর্গের ১০ শ্লোক দ্রষ্টব্য।

† বাহ্য শত্রু হইতে অন্তঃস্থিত কামক্রোধাদি ষড়রিপু অধিক অনিষ্টকারী।

‡ নিকষ পাতরে স্বর্ণের রেখা স্থায়ী হয়। ৬ ষ্ঠ সর্গের ৪১ শ্লোক দ্রষ্টব্য।

§ সর্ব্বত্র-প্রেরিত গুপ্ত চরের সহিত সূর্য্য-রশ্মি সমূহের উপমা।

যে কার্য্য রাজার শাস্ত্রের বিহিত,
প্রহরে প্রহরে যামিনী দিনে
করিতেন তাহা, হইয়া নিশ্চিত;
সংশয় তাঁহার না ছিল মনে। ৪৯

সচিব সহিত মন্ত্রণা বিচার
করি প্রতিদিন করেন কাজ,
তবু সে মন্ত্রণা বুঝিবে তাঁহার
হেন সাধ্য কার অবনী মাঝ *? ৫০

যথাকালে রাজা হয়েও নিদ্রিত
শত্রুমিত্র মাঝে প্রেরিয়া চর
( পরস্পরে যারা ছিল অবিদিত ) †
জাগিতেন সদা রক্ষণ-পর ‡। ৫১

নগর রক্ষা।

বহু দুর্গে তিনি রক্ষিলা নগরী,
যদিও সক্ষম নাশিতে অরি;—
করি-কুলান্তক নির্ভীক কেশরী
রহে গিরিগুহা আশ্রয় করি §। ৫২

করিতেন কার্য্য হিতকামনায়
বুঝি ফলাফল বাধা-রহিত,
গর্ভেতে সুপক্ক শালিধান্য প্রায়
গুপ্ত ভাবে তাহা হ'ত ফলিত ||। ৫৩

অতুল সম্পদে যদিও বর্দ্ধিত,
অপথে কখন না যান বীর,

---

* প্রথম সর্গের ২০ শ্লোক দ্রষ্টব্য।

† চরেরা সর্ব্বত্র বিচরণ করিত। কিন্তু তাহারা পরস্পরকে জানিতে পারিত না।

‡ প্রথম সর্গের ৬ শ্লোক দ্রষ্টব্য।

§ তিনি যে দুর্গ নির্ম্মাণ করিয়াছিলেন, তাহা শত্রুর ভয় বশতঃ নহে। গিরিগুহায় শয়ন করা গজগণের পরাভবকারী সিংহের স্বভাব।

|| তাঁহার কার্য্যাদি কোন রূপে প্রকাশ না পাইয়া ফলিত হইত, শালিধান্য গাছের মধ্যে থাকিয়াই পরিপক হয়।

লবণাম্বুজল, হলে উচ্ছ্বসিত
চলে নদী-মুখে, না ভাঙ্গে তীর *। ৫৪

আশু প্রতীকার করেন নৃমণি
প্রজার অশুভ ঘটিত যবে ;
হেন কার্য্য নাহি করিতেন তিনি
প্রতীকার যার করিতে হবে †। ৫৫

যদিও তাঁহার বিপুল শকতি
দম্য জনে তিনি শাসেন বলে, ‡
সমীর-সহায় অনল যেমতি
দহে কাষ্ঠ আদি, না চাহে জলে। ৫৬

ধর্ম্ম অর্থ কামে ছিলা সমজ্ঞানী :
অর্থকামে নহে ধর্ম্মের ক্ষয় :
ধর্ম্মেও না করে অর্থকাম হানি
অর্থ আর কাম বিরোধী নয়। ৫৭

হীন মিত্র হ'তে না সম্ভবে হিত,
সুপ্রবলে করে বিরুদ্ধাচার ;
হেন মিত্রে তিনি করিলা স্থাপিত
সুমধ্যম রূপ শকতি যার §। ৫৮

শত্রু ও মিত্রের বুঝি বলাবল
নিজ বলিষ্ঠতা জানিলা যবে,

---

* অতি সমৃদ্ধিসম্পন্ন হইয়াও তিনি কুপথগামী ছিলেন না। সমুদ্রজল বৃদ্ধি প্রাপ্ত হইলে বেলা ভগ্ন করে না। ১৬ শ সর্গের ১ শ্লোক দ্রষ্টব্য।

† তিনি নিজে প্রজার অহিতকর কার্য্য করিতেন না।

‡ তিনি ক্ষমতাপন্ন হইয়া দুঃসাহসী ছিলেন না। যাহাকে নিজের শক্তিতে পরাজয় করিতে পারিবেন, তৎপ্রতি দণ্ডযাত্রা করিতেন। অগ্নি বায়ুর সাহায্যে প্রবল হইলেও কাষ্ঠ আদি দাহ্য বস্তুর অন্বেষণ করে, জলের অন্বেষণ করে না।

§ তিনি অতিক্ষীণ অতিপ্রবল মিত্রপক্ষের স্থাপনা করিতেন না।

যাইতেন জিনিবারে শত্রুদল
নহে রহিতেন নিরীহ ভাবে *। ৫৯

রাজকোশ সদা সবার আশ্রয়,
তাই করিতেন অর্থ সঞ্চয় ;
জলপূর্ণ যবে বারিদ-নিচয়
চাতক-নিকর শরণ লয় †। ৬০

স্বকার্য্য সতত সাধেন যতনে,
বিপক্ষের কার্য্য বিনাশ করি ;
নিজ ছিদ্র রাজা রাখেন গোপনে,
ছিদ্র অন্বেষিয়া নাশেন অরি ‡। ৬১

কুশের পোষিত সৈনিক-নিকর
সমর-কুশল সজ্জিত-কায়, §
তাহাদের প্রতি রঘুকুলেশ্বর
করিতেন স্নেহ, স্বদেহ প্রায়। ৬২

প্রভাব তাঁহার ফণিমণি প্রায়, ||
কেমনে বিপক্ষে হরিবে তাহা ?
অয়স্কান্ত যথা আকর্ষে লোহায়, ¶
শত্রু-তেজ তিনি হরেন আহা। ৬৩

বাণিজ্যের উন্নতি।

বণিক-নিকর নদীতে বিচরে,
দীর্ঘিকায় যেন, নির্ভয় মনে ;

---

* উপরে ৫৬ শ্লোকের টীকা দ্রষ্টব্য।

† প্রজার উপকারার্থ রাজকোশে অর্থ সঞ্চয় করিতেন, লোভ কিম্বা নিজের সুখভোগের জন্য নহে। ১ম সর্গের ১৮ শ্লোক দ্রষ্টব্য। চাতক পক্ষী জলপূর্ণ মেঘ হইতেই পিপাসা নিবারণের আশা করে। ৫ম সর্গের ১৭ শ্লোক দ্রষ্টব্য।

‡ ১৫ সর্গের ১৭ শ্লোক ও টীকা দ্রষ্টব্য।

§ অস্ত্রকবচাদিদ্বারা সজ্জিত।

|| তাঁহার শক্তি সহজে হরণীয় নহে।

¶ অয়স্কান্ত মণি—চুম্বক পাথর।

ভ্রমিত পর্ব্বতে, যেন নিজ ঘরে ;
উপবনে যেন, চলিত বনে *। ৬৪

নাশি বিঘ্ন, তপঃ রক্ষে নৃপবর,
প্রজাপালন। তস্কর হইতে রক্ষিলা ধনে—
তপ ও ধনের ষষ্ঠভাগ কর
দিত তাঁরে যোগী, গৃহস্থগণে †। ৬৫

সুরক্ষার অনুরূপ পুরস্কার
প্রদানিলা তাঁরে বসুধা ধনী—
দিলা বন হতে বারণ দুর্ব্বার,
ক্ষেত্রজাত শস্য, খনির মণি ‡। ৬৬

ষড়ানন সম ধরিতেন বল
যুদ্ধ কৌশল। সন্ধি বিগ্রহাদি গুণেতে ছয়,
কোষ ভৃত্য আদি ষড়বিধ বল
করেন প্রয়োগ, বুঝি বিষয় §। ৬৭

সাম দান আদি নীতি চতুষ্টয় ||
করিয়া প্রয়োগ সময় মত
বুঝি মন্ত্র আদি শাস্ত্রের বিষয়
লভিতেন ফল অপ্রতিহত। ৬৮

ধর্ম্মেতে সমর করেন নৃমণি
পরিহরি রণে কূটবিদ্যায় ;

* তাঁহার রাজ্যে বাণিজ্য যাত্রা সহজসাধ্য হইয়াছিল
† রাজকর — ষষ্ঠ ভাগাত্মক। প্রথম সর্গের ১৮ শ্লোক দ্রষ্টব্য।
‡ তিনি রাজ্য সুশাসিত করিয়া বন হইতে হস্তী, ক্ষেত্র হইতে শস্য ও আকর হইতে প্রচুর রত্নাদি প্রাপ্ত হইলেন। ১৬ সর্গের ২ শ্লোক দ্রষ্টব্য।
§ ষড়্গুণ — সন্ধি, বিগ্রহ, যান, আসন (শত্রু দুর্গাদি অবরোধ করিয়া স্থিতি) দ্বৈধ (যুদ্ধ কৌশল) ও আশ্রয়, এই ছয় প্রকার নৃপগুণ।
ষড়বিধ বল যথা—মূল, ভৃত্য, সুহৃদ, শ্রেণী, দ্বিষৎ ও আটবিক।
|| সাম দান ভেদ দণ্ড এই চারি রাজনীতি।

জয়লক্ষ্মী তাঁরে বীর-বিলাসিনী
ভজিতেন অভিসারিকা প্রায় *। ৬৯

বিক্রমে তাঁহার ভগ্নোদ্যম অরি,
তাই রাজ্যে তাঁর বিরল রণ †;
মদের আঘ্রাণে মদমত্তকরী
বিনা রণে জিনে বারণগণ। ৭০

কে না জানে শশী, আর পারাবার
সুবৃদ্ধির পরে ক্ষীণতা পায়? —
সমবৃদ্ধি লভি কুশের কুমার
না পাইলা ক্ষয় তাদের প্রায় ‡। ৭১

তাঁহার সকাশে পেয়ে বহু ধন
দীন সাধুগণ হইত দাতা;
শুষ্ক মেঘ যেয়ে সাগর সদন,
লভি বারিরাশি, বরষে যথা §। ৭২

স্তবনীয় কাজ করেন নৃপতি,
স্তব শুনি তবু পেতেন লাজ;
প্রকাশেন রোষ স্তবকারী প্রতি,
তথাপি সুযশা ভুবন মাঝ ‖। ৭৩

দর্শনে দুরিত করি নিবারণ
ভূলোকে উদিত ভানুর সম ¶

---

* যুদ্ধে জয়লাভ করা তাঁহার পক্ষে অবধারিত ছিল। জয়লক্ষ্মী যেন তাঁহাকে অন্বেষণ করিয়া লইত। "কান্তার্থিনী তু যা যাতি সঙ্কেতং সাভিসারিকা" ইত্যমরঃ।

† তাঁহার রাজত্বকালে শত্রুরা যুদ্ধ করিতে সাহসী হইত না।

‡ চন্দ্রের বৃদ্ধি ও হ্রাস আছে, সমুদ্রে জোয়ার ও ভাটা হয়। মহারাজ অতিথির সর্ব্ববিষয়ে বৃদ্ধি ভিন্ন ক্ষয় ছিল না।

§ সমুদ্রজল বাষ্পাকারে উত্থিত হইয়া মেঘরূপে পরিণত হয়। ১ম ও ১৩ সর্গের যথাক্রমে ১৮ ও ৪ শ্লোক দ্রষ্টব্য।

‖ স্তুতিকারীরা তাঁহার অপ্রিয় হইলেও তাঁহার যশোগান করিত।

¶ রাজা ও সূর্য্যের দর্শন পাপঘ্ন

"অগ্নিচিৎ কপিলা সত্রী রাজা ভিক্ষুর্মহোদধিঃ।
দৃষ্টমাত্রা পুনন্ত্যেতে তস্মাৎ পশ্যেত নিত্যশঃ॥"

তথাচ নবগ্রহস্তোত্রে —

"ধ্বান্তারিং সর্ব্বপাপঘ্নং প্রণতোঽস্মি দিবাকরং।"

প্রজারে স্বাধীন করিলা রাজন্
তত্ত্বজ্ঞান-দানে বিনাশি তম *। ৭৪

না পশে কুমুদে রবির কিরণ,
না পশে কমলে শশীর হাসি,
বিপক্ষের মাঝে হয় প্রকটন
অতিথি রাজার গুণের রাশি †। ৭৫

যদিও শত্রুরে করিয়া পীড়ন
লভিলেন তিনি সম্পদ-চয়,
তাহে অশ্বমেধ করিলা সাধন—
ধর্ম্ম হেতু কার্য্য দোষের নয়। ৭৬

সাধি সর্ব্ব কাজ প্রভাবে আপন
শাস্ত্রের বিহিত পথে সর্ব্বথা
রাজাদের রাজা কুশের নন্দন,
দেবের দেবতা বাসব যথা। ৭৭

লোক-রক্ষা হেতু লোকপাল মাঝে
পঞ্চম বলিয়া সুযশঃ তাঁর ‡;
ষষ্ঠ ভূত তিনি, পর-হিত কাজে, §
অষ্টম ভূধর, ধরি ভূ-ভার ‖। ৭৮

---

* সূর্য্য অন্ধকার নাশ করিয়া ভূলোকে চেতনা প্রদান করেন রাজা শিক্ষা বিধানে প্রজাবর্গকে হিতাহিত বোধে সক্ষম করেন।

† সূর্য্যের কিরণে কুমুদ ও চন্দ্রের জ্যোৎস্নায় পদ্ম প্রস্ফুটিত হয় না। অর্থাৎ তাহারা যথাক্রমে সূর্য্যাদি বিপক্ষের গুণগ্রাহী নহে। কিন্তু অতিথির শত্রুপক্ষেরাও তাঁহার গুণগ্রাহী ছিল।

‡ ইন্দ্রাদি চারি লোকপাল প্রসিদ্ধ। লোক রক্ষা করিয়া অতিথি ও লোকপাল খ্যাতি প্রাপ্ত হইলেন। তাঁহাকে লইয়া লোকপালের সংখ্যা পঞ্চ হইল।

§ প্রকৃতপক্ষে ক্ষিতি, অপ, তেজ, মরুৎ, ব্যোম এই পঞ্চ ভূতে পৃথিবী নির্ম্মিত। এই পঞ্চ ভূতের সৃষ্টি পরের হিতের জন্য। পরোপকারিতাগুণে রাজা ষষ্ঠ ভূতস্বরূপ। ১ম সঃ, ২৯ শ্লোক দ্রষ্টব্য।

‖ "মহেন্দ্রোমলয়ঃ সহ্যঃ শুক্তিমান্ ঋক্ষপর্ব্বতঃ
বিন্ধ্যশ্চ পারিযাত্রশ্চ সপ্তৈতে কুলপর্ব্বতাঃ"
এই সপ্ত কুল পর্ব্বত প্রসিদ্ধ। ভূ-ভার ধারণগুণে রাজা অষ্টম পর্ব্বতস্বরূপ। মূল দ্রষ্টব্য—
"পঞ্চমং লোকপালানামূচুঃ সাধর্ম্ম্যযোগতঃ।
ভূতানাং মহতাং ষষ্ঠম্ অষ্টমং কুলভূভৃতাম্॥"

শাসন বিষয়ে আদেশ তাঁহার
বহিতেন শিরে নৃপতিগণ
দূর হতে ছত্র করি পরিহার,
দেবে ইন্দ্রাদেশ বহে যেমন। ৭৯

সাধি অশ্বমেধ দিলেন রাজন্
যাজকে দক্ষিণা প্রচুর অতি;
লভিলেন হেন দানে অতুলন
কুবেরের সম ধনদ খ্যাতি। ৮০

যথাকালে ইন্দ্র বরষিলা বারি;
নিবারিলা যম রোগের গতি;
নাবিকের পথ নিরাপদ করি
বাড়ায় বাণিজ্য সলিল-পতি;
করিলা কুবের ধন বিতরণ
পূর্ব্ব-রঘুদের মহিমা স্মরি;
হেন রূপে মিলি লোকপালগণ
সেবিলা রাজারে যতন করি। * ৮১

ইতি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে অতিথি-
বর্ণন নামক সপ্তদশ সর্গ।

* ইন্দ্রবরুণাদি লোকপালগণ তাঁহার রাজ্যে সানুকূল ছিলেন।
মূল দ্রষ্টব্য যথা—
"ইন্দ্রাদ্ বৃষ্টির্নিয়মিতগদোদ্রেকবৃত্তির্যমোঽভূদ্
যাদোনাথঃ শিবজলপথঃ কর্ম্মণে নৌচরাণাম্।
পূর্ব্বাপেক্ষী তদনু বিদধে কোষবৃদ্ধিং কুবেরঃ

# রঘুবংশ।

## অষ্টাদশ সর্গ।

বীরেশ অতিথি অরি-নিসূদন
লভিলেন গর্ভে নৈষধ-সুতার *
রাজা নিষধ। নিষধ নামেতে সুশীল নন্দন,
নিষধ পর্ব্বত সম বল যাঁর †। ১

শস্য ফলোন্মুখ যবে সু-বর্ষণে,
হেরি তাহা লোক প্রফুল্ল যেমতি,
প্রজা-হিত-ক্ষম যুবক নন্দনে
নিরখি নৃপতি প্রফুল্ল তেমতি ‡।

বহুকাল রাজা ভুঞ্জিয়া বিষয়,
রাজপদে সুতে করিয়া স্থাপন,
সাধি নিরমল করম নিচয়
করিলেন কালে স্বর্গ-আরোহণ।

অতিথি-নন্দন সিন্ধুসম ধীর
নগর-অর্গল সম বাহু যাঁর,
সরোজ-নয়ন একচ্ছত্রবীর,
পালিলেন ধরা সহ পারাবার। ৩

---

* নিষধ-রাজকন্যা অতিথির পত্নী ছিলেন।

† নিষধ — ইলাবৃতর দক্ষিণস্থ পর্ব্বত। মূলে আছে,—

"স নৈষধস্যার্থপতেঃ সুতায়াং
উৎপাদয়ামাস নিষিদ্ধ-শত্রুঃ।
অনূনসারং নিষধান্নগেন্দ্রাৎ
পুত্রং যমাহুর্নিষধাখ্যমেব।"

‡ ফলোন্মুখী শস্য প্রজার জীবন ধারণ ও শ্রীবৃদ্ধির উপায়, অন্য-পক্ষে রাজগুণ বিশিষ্ট কুমার হইতে তাহারা ভবিষ্যতে সু-রক্ষণের প্রত্যাশা করিল।

রাজা নল।

নিষধের পরে তাঁর পুত্র নল, *
অনল-প্রতিম, নলিন-বদন,
করিলা রাজত্ব দমি শত্রুদল,
গজেন্দ্র যেমতি দলে নল-বন। ৫

নভঃ।

নভোবাসিগণ যাঁর গুণ গায়,
সে নলের সুত নভঃ মহাবীর
নভস্থল সম শ্যামল শরীর,
প্রজাহিতকারী নভোমাস প্রায় †।

ধর্ম্মশীল নল জরা-আগমনে ‡
দিয়া রাজ্যভার নভঃ বীরবরে,
মৃগ সহ মিলি নিবাসিলা বনে,
পুনর্জ্জন্ম হ'তে মুকুতির তরে। ৭

পুণ্ডরীক।

পুণ্ডরীক রাজা, নভের তনয়
ছিলেন অজেয় পুণ্ডরীক প্রায়,
পুণ্ডরীকাক্ষের সম সে রাজায় §
পদ্মালয়া রমা করিলা আশ্রয়। ৮

ক্ষেমধন্বা।

ক্ষেমধন্বা নামে তনুজ তাঁহার
অতি ক্ষমাশীল, প্রজাক্ষেমকারী ;
দিয়া তাঁরে রাজা নিজ রাজ্যভার
আচরিলা তপঃ হ'য়ে বনচারী। ৯

দেবানীক।

ক্ষেমধন্বা-সুত দেবানীক বীর,
দেবের সমান পরম সুধীর,
সেনা-অগ্রগামী ছিলেন সমরে,
খ্যাত যাঁর নাম অমর নগরে। ১০

---

* গন্ধর্ব্বাদি আকাশগামী দেবযোনিরা নলের গুণ গান করিত।
† নভোমাস অর্থাৎ শ্রাবণ মাসের বৃষ্টিতে শস্যাদি জন্মিয়া থাকে
‡ তিনি বৃদ্ধকালে বানপ্রস্থ ধর্ম্ম অবলম্বন করিয়াছিলেন।
§ পুণ্ডরীক—দিগ্‌হস্তী। পুণ্ডরীকাক্ষ—কমললোচন বিষ্ণু।

ক্ষেমধন্বা অতি তনয়-বৎসল,
সুত দেবানীক পিতৃসেবাপর,—
এই রূপে দোঁহে ছিলা পরস্পর
পিতা ও পুত্রের আদর্শের স্থল। ১১

বহুকাল পরে গুণের আধার
ক্ষেমধন্বা রাজা সুধন্য ভূতলে,
আত্মসম সুতে দিয়া রাজ্যভার,
গেলা দেবলোকে যাগ-পুণ্যবলে। ১২

অহীনগু নামে দেবানীক-সুত
ছিলা প্রিয়ভাষী, আত্মপর সবে
আলাপে তাহার হ'ত প্রীতিযুত,
ভীত হরিণেও মোহে মধুরবে; * ১৩

অহীনগু।

অহীন-বিক্রম অহীনগু বীর
না মিশিয়া কভু হীন জন সনে,
ব্যসন-বিহীন ছিলেন যৌবনে;
সসাগরা ধরা শাসিলা সুধীর। ১৪

গেলা দেবলোকে রাজা দেবানীক;
বিষ্ণু-অবতার সদৃশ কুমার,
পুরুষচরিত বিদিত যাঁহার,
নীতিচতুষ্টয়ে শাসিলা চৌদিক †। ১৫

স্বর্গে গেলা সেই শত্রুজিত বীর
রাখি পারিযাত্র নামেতে তনয়,
পারিযাত্র গিরি জিনি উচ্চ শির,
রাজলক্ষ্মী যাঁরে করিলা আশ্রয়। ১৬

পারিযাত্র।

* শত্রুরা তাঁহার ভয়ে ভীত থাকিয়াও তাঁহার মধুর আলাপ শ্রবণে প্রীতি লাভ করিত। হরিণ ত্রাসিত হইলেও নিষাদের বংশী-রবে মুগ্ধ হইয়া থাকে।

† সাম, দান, ভেদ ও দণ্ড এ চারি রাজনীতি রাজ্যশাসনের উপায়।

শিল : শিল নামে তাঁর সুশীল তনয়
শিলা সম যাঁর বিশাল উরস,
শিলীমুখে শত্রু করি পরাজয়,
হয়ে লজ্জাশীল লভিলা সুযশ *। ১৭

সুখভোগে রত হ'ল নররাজ
যুবরাজ করি সুবোধ কুমারে—
কারারোধ সম গুরু রাজকাজ
নৃপতির সুখ-স্বাধীনতা হরে †। ১৮

বিলাশ-কুশলা নারীগণ সনে
বিহারিলা রাজা, তৃপ্তি নাহি মনে ;
কুরূপিণী জরা যেন রে ঈর্ষায়
নিরাশি তাদেরে হরিল রাজায় ‡। ১৯

উন্নাভ উন্নাভ নামেতে শিলের নন্দন,
সুগভীর-নাভি পরম শোভন,
নৃপতিমণ্ডলে যেন নাভিস্থান,
রূপে পদ্মনাভ বিষ্ণুর সমান। ২০

বজ্রনাভ বজ্রনাভ নামে তনয় তাঁহার
বজ্রধর সম বিক্রম যাঁহার

* শিলীমুখ — বান।
মূলে এরূপ আছে—
"তস্যাভবৎ সূনুরুদারশীলঃ
শিলঃ শিলাপট্টবিশালবক্ষাঃ।
জিতারিপক্ষোঽপি শিলীমুখৈর্যঃ
শালীনতামব্রজদীড্যমানঃ॥"

† মূল্য দ্রষ্টব্য যথা—
"সুখানি সোঽভুংক্ত সুখোপরোধি, বৃত্তং হি রাজ্ঞামুপরুদ্ধবৃত্তম্॥"

‡ তিনি ভোগবিলাসিতাহেতু অকালে জরাগ্রস্ত হইয়া জীবনলীলা সম্বরণ করিয়াছিলেন, জরা (বৃদ্ধাবস্থা) যেন সপত্নী-হিংসা-পরবশ হইয়া তাঁহাকে হরণ করিল।

বজ্রের গর্জ্জনে করেন সমর,
শাসিলা বসুধা বজ্রের আকর *। ২১

নিজ পুণ্যে তিনি গেলা স্বর্গপুরে
শঙ্খণ। রাখি অরিন্দম শঙ্খণ কুমার,
সসাগরা ধরা সেবিল যাঁহারে
খনিজ রতন দিয়া উপহার। ২২

ব্যুষিতাশ্ব। হরিদশ্বতেজা তনয় তাঁহার †
রূপেতে যেমনি অশ্বিনী-কুমার
অশ্ব-সেনাদল স্থাপি সিন্ধুতীরে ‡
ব্যুষিতাশ্ব নাম লভিলা অচিরে। ২৩

পূজি বিশ্বেশ্বরে, লভিলা নৃপতি
বিশ্বসহ। আত্মরূপী সুত, বিশ্বসহ নামে §
বিশ্বের সহায়, অতুল শকতি,
পালিতে সক্ষম বিশ্বম্ভরা ধামে। ২৪

বিষ্ণু-অংশে জাত আপন নন্দন
হিরণ্যনাভ। হিরণ্যনাভের সহ নরপতি
দমিলেন অরি, অনল যেমতি
অনিল সহায়ে দহে তরুগণ। ২৫

পিতৃঋণে রাজা লভিলা মুকুতি;
অন্তিমে অনন্ত সুখের কারণ,
বীর পুত্রবরে অর্পি বসুমতী,
করিলেন কালে বল্কল ধারণ ‖। ২৬

---

* পৃথিবী বজ্র অর্থাৎ হীরকাদি রত্নের আকর। ২২ শ্লোক দ্রষ্টব্য।
† শঙ্খণের পরে তৎপুত্র সূর্য্যতেজা ব্যুষিতাশ্ব রাজা হইয়াছিলেন।
‡ তাঁহার জয়ী অশ্বসেনা সমুদ্রতীর পর্য্যন্ত যাইয়া উষিত বা নিবিষ্ট হইয়াছিল।
§ "আত্মা বৈ পুত্র নামাসি" ইতি শ্রুতেঃ।
‖ তিনি বনবাসী হইয়া তপস্যারত হইলেন।

সে হিরণ্যনাভ রবিকুলমণি
যজ্ঞে সোমরস বিতরি আপনি,
কৌশল্য। কৌশল্য নামেতে লভিলা নন্দন,
সোম সম রূপে নয়ন-রঞ্জন। ২৭

ব্রহ্মলোকে উঠে সুযশ তাঁহার;
ব্রহ্মিষ্ঠ। ব্রহ্মিষ্ঠ নামেতে ব্রহ্মিষ্ঠ কুমারে
অর্পিয়া কৌশল্য রাজ্য-অধিকার,
গেলা ব্রহ্মলোকে মরণের পরে। ২৮

কুলের শেখর ব্রহ্মিষ্ঠ রাজন্
সুপুত্র লভিয়া, করিলা শাসন
পূর্ব্ব-সুশাসন-লাঞ্ছিতা মহীরে *;
ভাসে তাঁর প্রজা, সুখ-অশ্রুনীরে। ২৯

পুত্র নামে তাঁর সাধু পুত্রবর,
পুত্র। রূপে বিষ্ণুসম কমল-লোচন
সতত পিতার সেবায় তৎপর,
পিতার গৌরব করিলা বর্দ্ধন; ৩০

বংশরক্ষা-হেতু রাখি সে কুমারে
বিষয়বাসনা ত্যজিয়া নৃপতি,
অবগাহি পুণ্য ত্রিপুষ্কর নীরে †
বাসবের সখা হইলা সুমতি। ৩১

পুত্রের রমণী পৌষপূর্ণিমায়
পুষ্য। প্রসবিলা পুষ্যে, পুষ্পরাগতেজা,
হেরি তাঁরে পুষ্য নক্ষত্রের প্রায়
লভিল সমৃদ্ধি অযোধ্যার প্রজা ‡। ৩২

---

* রঘুগণ কর্ত্তৃক সুশাসিত রাজ্য।

† জ্যেষ্ঠা, মধ্যমা ও কনিষ্ঠাস্থলি রূপ পুষ্করাখ্য হ্রদ। তথায় স্নান করিয়া ব্রহ্মিষ্ঠ নৃপতি ইন্দ্রলোক প্রাপ্ত হইলেন।

‡ পৌষ মাসে পুষ্যনক্ষত্রোদয়ে শস্যাদি পরিপক্ক হয়।

## অষ্টাদশ সর্গ।

পুনর্জন্ম-ভীরু পুত্র মহামতি
অর্পি রাজ্যভার পুষ্যের উপরি
জৈমিনি হইতে যোগ শিক্ষা করি *
ভবের বন্ধনে লভিলা মুকুতি। ৩৩

ধ্রুবসন্ধি।

পুষ্যের তনয় ধ্রুবসন্ধি বীর
শাসিলা পৃথিবী, ধ্রুব সম স্থির ;
সত্যসন্ধ তিনি, জেনে অরিগণ
করেছিল ধ্রুব সন্ধির স্থাপন। ৩৪

সুদর্শন।

প্রতিপদ-শশী সম দরশন †
রাখি সুদর্শন শিশু-পুত্রবরে,
মৃগয়া-বিহারে যাইয়া রাজন্
হারাইলা প্রাণ মৃগরাজ-করে। ৩৫

তাঁহার মরণে সচিব নিকরে
নাথ-হীন দীন হেরি প্রজাগণে,
কুলের সম্বল সেই শিশুবরে
করিলা স্থাপন রাজ-সিংহাসনে। ৩৬

তাঁহার শৈশবে রাজত্ব।

রঘুকুলে শোভে শিশু নরপতি
বালচন্দ্র-রেখা যেন রে অম্বরে,
এক-সিংহশিশু কাননে যেমতি,
এক-পদ্ম-কলি যেন সরোবরে ‡! ৩৭

---

* জৈমিনি—মীমাংসা দর্শনপ্রণেতা মুনি।

† সুদর্শন শিশু অবস্থায় রাজা হইয়াছিলেন, এই জন্য প্রতিপদের সূক্ষ্ম কলামাত্রস্থিত চন্দ্রের সহিত তাঁহার তুলনা করা হইয়াছে। নিম্নের শ্লোক দ্রষ্টব্য।

‡ মূলে এ রূপ আছে—

"নবেন্দুনা তন্নভসোপমেয়ং
শাবৈকসিংহেন চ কাননেন,
রঘোঃ কুলং কুট্মল-পুষ্করেণ
তোয়েন চাপ্রৌঢ়-নরেন্দ্রমাসীৎ॥"

নিরখি কিরীট সে বালক-শিরে
পিতৃ সম তিনি হবেন অচিরে
ভাবে প্রজাগণ, সম্মুখ পবনে
বাল মেঘ আহা আবরে গগনে * ! ৩৮

ষষ্ঠ বর্ষে শিশু আরোহি কুঞ্জর
চলিতেন যবে, মহামাত্রবর †
রাজবেশ তাঁর ধরিত যতনে,
পিতার সম্মান দিত প্রজাগণে। ৩৯

যদিও বালক শরীরে আপন
পূরিতে অক্ষম পিতৃ-সিংহাসন,
সুবর্ণপ্রতিম তেজোমহিমায়
সুবর্দ্ধিত দেহে পূরিলেন তায় ‡। ৪০

অলক্তরঞ্জিত শিশুর চরণ
স্বর্ণপাদপীঠ সিংহাসনতলে
স্পর্শিতে অক্ষম ; সে পদযুগলে
উন্নত মুকুটে নমে রাজগণ §। ৪১

---

* ক্ষুদ্র মেঘখণ্ড সম্মুখ পবন প্রাপ্ত হইলে ক্রমে দিক্ আক্রম করে, শিশু রাজত্ব প্রাপ্ত হইলে প্রজারা আশা করিল, তিনি সময়ে পিতার সদৃশ ক্ষমতাপন্ন হইবেন।

† প্রধান হস্তিপক, বা মাহুত।

‡ বাল নৃপতির শরীর সিংহাসনের পক্ষে ক্ষুদ্র হইলেও তাঁহার রাজন্য তেজে তাহা পূর্ণ হইয়াছিল। মূলে আছে —

"কামং ন সোঽকল্পত পৈতৃকস্য
সিংহাসনস্য প্রতিপূরণায়।
তেজোমহিম্না পুনরাবৃতাত্মা
তদ্ব্যাপ চামীকরপিঞ্জরেণ।"

যদিও বয়সে শিশু সুদর্শন *
মহারাজ খ্যাতি শোভিল তাঁহারে,
ক্ষুদ্র ইন্দ্র নীল তেজেতে আপন
মহানীল বলি খ্যাত এ সংসারে! ৪২

কাকপক্ষ তাঁর কপোল-লম্বিত
চামর-ব্যজনে হইত চঞ্চল,
সুদৃঢ় আদেশ সে মুখ-ভাষিত †
সিন্ধুতীরাবধি না হ'ত বিফল। ৪৩

কনক উষ্ণীষ-ভূষিত কপোলে
শোভিল তিলক, বাল মুখে হাসি,
করিলা বালক শত্রু নারীদলে
তিলক-বিহীনা, ‡ শত্রুগণে নাশি। ৪৪

শিরীষ কুসুম সম দেহ তাঁর
যদিও কাতর বহিতে ভূষণ,
তথাপি কুমার পৃথিবীর ভার
বহিলা অতুল প্রভাবে আপন §। ৪৫

আদি বর্ণাক্ষর লিখন-ভূমিতে
লিখিতে কুশল না হ'তে নৃপতি,
জ্ঞানেতে প্রবীণ সচিব হইতে
শিখিলা সহজে রাজদণ্ডনীতি। ৪৬

---

* ইন্দ্রনীল মণি ক্ষুদ্র হইলেও মহানীল বলিয়া খ্যাত। মূলে আছে,—
"মণৌ মহানীল ইতি প্রভাবা-
দল্পপ্রমাণেঽপি যথা ন মিথ্যা।
শব্দো মহারাজ ইতি প্রতীত
স্তথৈব তস্মিন্ যুযুজেঽর্ভকেঽপি॥"

† বালক হইলেও তাঁহার আদেশ অলঙ্ঘ্য ছিল।

‡ বৈধব্যসূচক।

§ মূলে আছে—
"শিরীষপুষ্পাধিকসৌকুমার্য্যঃ
খেদং স যায়াদপি ভূষণেন।
নিতান্তগুর্ব্বীমপি সোঽনুভাবাৎ
ধুরং ধরিত্র্যা বিভরাম্বভূব॥"

যদিও শৈশবে তনুবক্ষে তাঁর *
না ছিল বসিতে স্থান কমলার,
লাজে লক্ষ্মী তাঁর বয়ঃ প্রতীক্ষায়
ছত্রছায়া-ছলে সেবিলা তাঁহায়। ৪৭

এখনো সে বাহু নহে যুগ সম,
নহে ধনুর্গুণ ঘর্ষণে অঙ্কিত,
দৃঢ় অসি-মুষ্টি ধরিতে অক্ষম,
তবু তাহে ধরা হইল রক্ষিত। ৪৮

বয়সের সনে বাড়িল তাঁহার
দেহ-অবয়ব পরম শোভন;
বংশগতগুণ, প্রিয় সবাকার,
সূক্ষ্মতা ত্যজিয়া বাড়িল তেমন †। ৪৯

সুদর্শনের শিক্ষা।

শিক্ষকে আয়াস না দিয়ে রাজন্
পূর্ব্ব জনমের অভ্যাস স্মরণে ‡
শিখিলা ত্রিবিদ্যা ত্রিবর্গ-সাধন;
পৈতৃক প্রজারে আনিলা শাসনে। ৫০

ধনুর্ব্বিদ্যা যবে শিখিলা নৃপতি
প্রসারি শরীর বাম জানু পাতি,

---

* রাজলক্ষ্মী সুদর্শনের পূর্ণ বয়সের অপেক্ষিণী হইয়াও কৌমারে তাঁহার অনুগত ছিলেন। লক্ষ্মী ছত্রচ্ছায়ারূপিণী ইহা প্রসিদ্ধ। মূলে আছে—

"উরস্যপর্য্যাপ্ত নিবেশভাগা
প্রৌঢ়ীভবিষ্যন্তমুদীক্ষমাণা।
সঞ্চারিতলক্ষেব তথাতপত্র-
চ্ছায়াচ্ছলেনোপজুগূহ লক্ষ্মীঃ।"

৪র্থ সর্গের ৫, ও ৫ম সর্গের ১৮ শ্লোক দ্রষ্টব্য।

† মূলে এ রূপ আছে—

"ন কেবলং গচ্ছতি তস্য কালে
যযুঃ শরীরাবয়বা বিবৃদ্ধিম্।
বংশ্যা গুণাঃ খল্বপি লোককান্তাঃ
প্রারম্ভসূক্ষ্মাঃ প্রথিমানমাপুঃ॥"

‡

আকর্ণ আকর্ষি শর-যুত ধনু,<br>
ঊর্দ্ধ-চূড় হ'য়ে শোভিল সে তনু। ৫১

বিলাস-আধার আসিল যৌবন—<br>
অকৃত্রিম যাহা দেহের ভূষণ,<br>
মদনতরুর সপল্লব কলি,<br>
পিয়ে যার মধু নারী-নেত্র-অলি *। ৫২

মন্ত্রিগণ তাঁর পুত্রকামনায়,<br>
দিলেন বিবাহ যে রাজবালায়,<br>
জিনিল তাহারা রূপেতে আপন<br>
দূতীসমানীত সুচিত্র-রচন †;<br>
শোভে বালাগণ বরিয়া রাজায়<br>
লক্ষ্মীও ধরার সপত্নীর প্রায়। ৫৩

ইতি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে<br>
বংশানুক্রম নামে অষ্টাদশ সর্গ।

* যৌবনের অতি সুন্দর বর্ণনা—মূলে আছে<br>
"অথ মধু বনিতানাং নেত্রনির্বেশনীয়ং<br>
মনসিজতরুপুষ্পং রাগবন্ধপ্রবালম্<br>
অকৃতকবিধি সর্ব্বাঙ্গীণমাকল্পজাতং<br>
বিলসিতপদমাদ্যং যৌবনং স প্রপেদে॥"

† দূতীরা পূর্ব্বে যে চিত্র আনিয়াছিল, রাজকন্যাগণ প্রকৃত পক্ষে তদপেক্ষা ও অধিক সুন্দরী ছিলেন।

# রঘুবংশ।

## ঊনবিংশ সর্গঃ

অগ্নিবর্ণ।

পরম বিদ্বান রাজা সুদর্শন
অগ্নিবর্ণ সুতে অগ্নির সমান,
দিয়া রাজ্যভার বার্দ্ধক্যে আপন
নৈমিষ কাননে করিলা প্রয়াণ। ১

তীর্থজলে তথা ভুলি সরসীরে,
রাজশয্যা ভুলি কুশের শয়নে,
অট্টালিকা ভুলি, পর্ণের কুটীরে,
আচরিলা তপ স্পৃহাশূন্য মনে *। ২

ভুজবলে পিতা বিনাশিয়া অরি
রাখি গেলা ধরা নিষ্কণ্টক করি,
ভোগ তরে তাঁর ; যুবক রাজন্
অনায়াসে তাহা করিলা পালন।

কুলধর্ম্ম তাঁর প্রজার পালন—
সাধি তাহা নৃপ কয়েক বৎসর,
নারীর অধীন করিলা যৌবন,
দিয়া রাজ্যভার সচিব উপর। ৪

* মূল দ্রষ্টব্য যথা—
"তত্র তীর্থসলিলেন দীর্ঘিকাঃ
তল্পমন্তরিতভূমিভিঃ কুশৈঃ।
সৌধবাসমুটজেন বিস্মৃতঃ
সঞ্চিকায় ফলনিঃস্পৃহস্তপঃ।"

তাঁহার ভোগবিলাস।

যুবক নৃপতি যুবতীর সনে
মৃদঙ্গনিনাদপূরিত ভবনে,
উত্তর উত্তর অধিক উৎসবে
হইলা মগন, মত্ত মনোভাবে। ৫

বিনা সুখভোগ ক্ষণেকের তরে
রহিতে অক্ষম কোশলের রায়;
বিহরেন দিবা নিশি অন্তঃপুরে,
প্রজাগণ তাঁরে দেখিতে না পায়। ৬

সচিব-বচনে যদি বা কখন
দিতেন প্রজারে বাঞ্ছিত দর্শন,
গবাক্ষের পথে পদপ্রদর্শনে
হ'ত তাহা, নহে মুখ-বিলোকনে। ৭

নখ-রাগে তাঁর পদ সুভাসিত,
যেন কোকনদ অরুণে রঞ্জিত,
প্রণমি সে পদে অনুজীবিগণ
ভাবিত আপন সফল জীবন। ৮

সরোবর মাঝে বিলাস-ভবনে
বিহরেন রাজা ল'য়ে বামাদলে,
স্নানে যুবতীর স্তন-বিলোড়নে
কাঁপিত কমল, তরঙ্গিত জলে *। ৯

ধৌত নারীদের নয়ন-অঞ্জন,
ধৌত অধরের অলক্ত রঞ্জন;—

---

মূল দ্রষ্টব্য যথা।
"যৌবনোন্নতবিলাসিনীস্তন-
ক্ষোভলোলকমলাশ্চ দীর্ঘিকাঃ।
গূঢ়মোহনগৃহাস্তদম্বুভিঃ
স ব্যগাহত বিগাঢ়মন্মথঃ।"

স্বভাব-সুন্দর মুখের শোভায়
অধিক তাহারা মোহিত রাজায় * । ১০

মদগন্ধময় পান-ভূমি পানে
চলেন নৃপতি প্রেয়সীর সনে,
করিণীর সহ যথা করিবর
চলে সরোবরে কমল-আকর। ১১

নৃপতির মুখ হইতে দুর্লভ
সুমধুর মধু পিয়ে নারীগণ,
পিয়েন নৃপতি নারীমুখাসব,
পিয়ে সে আসব বকুল যেমন † । ১২

শূন্য তাঁর ক্রোড় না হ'ত কখন—
মধুরভাষিণী সুচারু ললনা,
কিম্বা মধুস্বরা মনোহরা বীণা,
শোভিত তাঁহার কোলে অনুক্ষণ। ১৩

বাজাতেন রাজা মৃদঙ্গ হরষে
মাল্য ও বলয় করিয়া কম্পিত,
মোহি নর্ত্তকীরে নাট্যগুরু পাশে,
তাল ভঙ্গ করি করেন লজ্জিত। ১৪

নর্ত্তকীর মুখে তিলক যখন
হ'ত বিগলিত শ্রমস্বেদজলে,

* মূলে আছে—
"তত্র সেকহৃতলোচনাঞ্জনৈঃ
ধৌতরাগপরিপাটলাধরৈঃ।
অঙ্গনাস্তমধিকং ব্যলোভয়ন্
অর্পিতপ্রকৃতকান্তিভির্মুখৈঃ॥"

† নারীদিগের মুখ-প্রক্ষিপ্ত মদ্যে বকুল ফুল ফোটে, এরূপ প্রসিদ্ধি যথা—
"পাদাঘাতাদশোকং বিকশতি
বকুলং যোষিতামাস্যমদ্যৈঃ।"
৯ম সর্গের ১২ শ্লোক ও টীকা ও ১৮ শ্লোক দ্রষ্টব্য।

ইন্দ্র ও কুবেরে লাঙ্ঘিয়া রাজন্*
শুকাতেন তাহা মুখের অনিলে। ১৫

নব নব ভোগে প্রধাবিত মন
জানি তাঁরে পুনঃ প্রাপ্তির কারণে
অর্দ্ধ ভোগ তাঁরে দিত প্রিয়াগণ,
প্রকাশ্যে অথবা গোপন মিলনে। ১৬

ছলিতেন রাজা তাদেরে যখন,
দণ্ডিত তাঁহারে বিলাসিনীগণ,
মৃদুল অঙ্গুলি-পল্লব-তর্জ্জনে,
কুটিল দর্শনে, মেখলা-বন্ধনে †। ১৭

জানিত গোপনে যত দূতীগণ—
শুনিতেন রাজা লুকায়ে যখন
বিহার-নিশায় বিরহের ভয়ে
যা কিছু বলিত প্রেয়সী-নিচয়ে। ১৮

রাণী-সমাগমে সমীপে তাঁহার
নর্ত্তকীরা যবে আসিতে না পায়,
চিত্রিতেন তিনি তাদের আকার
অঙ্গুলির স্বেদে সিক্ত তুলিকায় ‡। ১৯

প্রেম-গরবিণী সপত্নী-হিংসায়
কামবশে রোষ ত্যজি রাণীগণ,
মহোৎসব ছলে লইয়া রাজায়
করিতেন নিজ বাসনা পূরণ। ২০

---

* তিনি ইন্দ্রাদি হইতেও অধিক সুরসিক ছিলেন।

† মূল দ্রষ্টব্য যথা—
"অঙ্গুলীকিসলয়াগ্রতর্জ্জনং
ভ্রূবিভঙ্গকুটিলঞ্চ বীক্ষিতম্।
মেখলাভিরসকৃচ্চ বন্ধনং
বঞ্চয়ন্ প্রণয়িনীরবাপ সঃ॥"

‡ প্রেম ও ঔৎসুক্য বশতঃ অঙ্গুলি ঘর্ম্মাক্ত হইত।

অন্য-নারী-ভোগ-চিহ্নেতে শোভিত
হেরি তাঁরে, প্রাতে যে নারী দুঃখিত,
তোষে রাজা তারে কৃতাঞ্জলি করে ;
ব্যথিতেন তারে পুন অনাদরে। ২১

স্বপ্নে সপত্নীর নাম তাঁর মুখে
শুনি, প্রণয়িনী ফিরায়ে বদন,
ভিজায়ে অশ্রুতে শয্যার বসন,
ভাঙ্গিত বলয় মজি মনোদুখে। ২২

যেয়ে লতাগৃহে দূতী-প্রদর্শিত
পরম শোভন কুসুম-শয়নে,
হ'য়ে রাণীদের ভয়েতে কম্পিত,
বিহরিত রাজা সখীগণ সনে। ২৩

ভ্রমে সপত্নীর নাম উচ্চারণ
শুনি তাঁর মুখে, কহিত ললনা—
"যে নামে আমায় ডাকিলে এখন
সৌভাগ্য তাহার লভিতে বাসনা" *। ২৪

বিহারান্তে যবে উঠেন রাজন্,
কেশের কুঙ্কুমে রঞ্জিত শয্যায়
ছিন্ন কাঞ্চীদাম, অলক্ত রঞ্জন,
শোভিত, বিকীর্ণ কুসুম-মালায়। ২৫

রঞ্জিতেন রাজা বামার চরণ,
না থাকিত তাহে চিত্ত সমাহিত—
শিথিল-বসন মেখলা-শোভিত
নিতম্বের পানে ধাইত নয়ন। ২৬

---

* মূল দ্রষ্টব্য যথা—
"নাম বল্লভজনস্য তে ময়া
প্রাপ্য ভাগ্যমপি তস্য কাঙ্ক্ষ্যতে।
লোলুপং ননু মনো মমেতি তং
গোত্রবিস্খলিতমূচুরঙ্গনাঃ॥"

চুম্বন-সময়ে সরায়ে অধর,
মেখলা খুলিতে নিবারিয়া কর,
ইচ্ছারোধ তাঁর করে নারীগণ ;
উত্তেজিত তবু হইত মদন। ২৭

ভোগ-চিহ্ন তাঁরা দেখিতে যখন
লইত দর্পণ, হইত লজ্জিত
দেখি পৃষ্ঠদেশে আছেন রাজন্,
হাসি মুখ তাঁর দর্পণে বিম্বিত *। ২৮

নিশা-অবসানে ত্যজিয়া শয়ন
যাইতেন রাজা ; বিলাসিনীদলে
পদতলে তাঁর স্থাপিয়া চরণ,
চাহিত চুম্বন, ভুজ রাখি গলে। ২৯

জিনিয়া বাসবে রাজবেশ তাঁর,
তুচ্ছ বলি তাহা ভাবিতেন মনে—
পাইতেন সুখ, শোভার আধার
বিলাসের বেশ হেরিয়া দর্পণে †। ৩০

মিত্রকার্য্য ছলে নৃপতি যখন ‡
অন্যত্র যাইতে হতেন চঞ্চল,
কেশে ধরি তাঁরে রোধে নারীগণ
কহিত, "হে শঠ, জানি তব ছল।" ৩১

---

* মূল দ্রষ্টব্য যথা—
"দর্পণেষু পরিভোগদর্শিনীঃ
নর্ম্মপূর্ব্বমনুপৃষ্ঠসংস্থিতঃ।
ছায়য়া স্মিতমনোজ্ঞয়া বধূঃ
হ্রীনিমীলিতমুখীশ্চকার সঃ॥"

† মূলে এ রূপ আছে—
"প্রেক্ষ্য দর্পণতলস্থমাত্মনঃ
রাজবেশমতিশক্রশোভিনম্।
পিপ্রিয়ে ন স তথা যথা যুবা
ব্যক্তলক্ষ্মপরিভোগমণ্ডনম্॥"

‡ "মিত্র-কৃত্যমপদিশ্যান্যত্র গেতে" ইতি বাৎসায়নঃ।

বিলাসে অলস হয়ে কভু নারী
শুইত তাঁহার বিশাল উরসে,
আলিঙ্গন ছলে বিগলিত করি
বক্ষের চন্দন, স্তনের পরশে। ৩২

নিশীথে নৃপতি অজ্ঞাত বিহারে
গিয়াছেন তারা শুনি দূতীমুখে
" নারিবে, কামুক, বঞ্চিতে আঁধারে "
বলিয়া তাঁহারে ধরিত কৌতুকে॥" ৩৩

চন্দ্রের জোছনা ভুঞ্জিয়া নিশায়
দিবসে মুদিত কুমুদের প্রায়,
বামাস্পর্শ-সুখে যাপিয়া যামিনী
হতেন নিদ্রিত দিনে নরমণি *। ৩৪

বাজাইয়া বেণু বিক্ষত অধরে,
রাখি বীণা নখাঙ্কিত উরু'পরে,
ক্লেশে নর্ত্তকীরা কুটিল নয়ন
নিক্ষেপি, তাঁহারে দিত প্রলোভন। ৩৫

অঙ্গভঙ্গী-ভাব-সঙ্গীতে কুশল
করি নর্ত্তকীরে, চারু অভিনয়
দেখিতেন রাজা; নাট্যগুরুদল
নৈপুণ্যে তাঁহার মানে পরাজয়। ৩৬

কুটজ অর্জ্জুন কুসুমের হার
বর্ষাবিহার। পরিয়া, কদম্ব-পরাগে রঞ্জিত,
বরষায় রাজা করেন বিহার
কৃত্রিম পর্ব্বতে, ময়ূর-বেষ্টিত †। ৩৭

---

* মূল দ্রষ্টব্য যথা —
"যোষিতামুডুপতেরিবার্চিষাং
স্পর্শনির্বৃতিমসাববাপ্নুবন্।
আরুরোহ কুমুদাকরোপমাং
রাত্রিজাগরপরো দিবাশয়ঃ॥"

† মূলে এ রূপ আছে—

রোষে কোন নারী না এলে শয্যায়
না করি মিনতি ভাবে নররায়—
" মেঘের গর্জ্জনে চকিতা ভামিনী
ভুজমাঝে মম আসিবে আপনি * ।" ৩৮

চন্দ্রাতপযুত প্রাসাদ উপরে
শরৎকাল। লয়ে মনোরমা রমণী-নিকরে
ভুঞ্জিতেন রাজা শারদ নিশায়
শ্রম-বিনোদন বিশদ জ্যোৎস্নায় † । ৩৯

গবাক্ষের পথে হেরিলা নৃপতি—
সরযূ-পুলিন সুবিপুল অতি
শোভে প্রেমিকার নিতম্বের প্রায়,
কলহংসমালা চন্দ্রহার তায় ‡ । ৪০
প্রিয়ার কটিতে নীবির বন্ধন
খুলি নরপতি বাঁধেন আদরে,

---

" অংসলম্বিকুটজার্জ্জুনস্রজঃ
তস্য নীপরজসাঙ্গরাগিণঃ।
প্রাবৃষি প্রমদবর্হিণেষ্বভূৎ
কৃত্রিমাদ্রিষু বিহারবিভ্রমঃ।"

* মূলে এ রূপ আছে—
" বিগ্রহাচ্চ শয়নে পরাঙ্মুখীঃ
নানুনেতুমবলাঃ স তত্বরে।
আচকাঙ্ক্ষ ঘনশব্দবিক্লবাঃ
তা বিবৃত্য বিশতীর্ভুজান্তরম্।"
১৩ শ সর্গের ২৮ শ্লোক দ্রষ্টব্য।

† মূল দ্রষ্টব্য যথা—
" কার্ত্তিকীষু সবিতানহর্ম্যভাক্
যামিনীষু ললিতাঙ্গনাসখঃ।
অন্বভুঙ্ক্ত সুরতশ্রমাপহাং
মেঘমুক্তবিশদাং স চন্দ্রিকাম্।"

‡ মূলে এ রূপ আছে—
" সৈকতঞ্চ সরযূং বিবৃণ্বতীং
শ্রোণিবিম্বমিব হংসমেখলম্।
স্বপ্রিয়াবিলসিতানুকারিণীং
সৌধজালবিবরৈর্ব্যলোকয়ৎ।"
৯ ম সর্গের ৩৭ শ্লোক দ্রষ্টব্য।

চন্দন-বাসিত সে সুক্ষ্ম বসন
মোহিত তাঁহারে মধুর মর্ম্মরে। ৪১

শীত ঋতু। সুদীর্ঘ রজনী শীত-আগমনে
যেন দীপরূপী নিশ্চল নয়নে,
নির্ব্বাত ভবনে হর্ম্মের মাঝার,
পর্য্যাপ্ত বিহার দেখিত তাঁহার। ৪২

মলয়-কম্পিত আমের মুকুল
বসন্ত। নবীন পল্লব হেরি বামাকুল
দুঃসহ বিরহ সহিতে না পারি
ভজিত তাঁহারে রোষ পরিহরি *। ৪৩

কোলে লয়ে রাজা বিলাসিনীদলে
আরোহিলে দোলা, সখীরা দোলায় ;
ছাড়ি দিয়ে রজ্জু পতনের ছলে,
বাহুপাশে তাঁর ধরিত গলায় †। ৪৪

কটিতটে ধরি রতন-মেখলা
গ্রীষ্ম। নিদাঘে তাঁহারে সেবিত অবলা,
পীন পয়োধরে মাখিয়া চন্দন,
পরি মুক্তাময় সুচারু ভূষণ ‡। ৪৫

---

* মূল দ্রষ্টব্য যথা—
"দক্ষিণেন পবনেন সম্ভৃতং
প্রেক্ষ্য চূতকুসুমং সপল্লবম্।
অন্বনৈষুরবধূতবিগ্রহাঃ
তং দুরুৎসহবিয়োগমঙ্গনাঃ॥"

† ৯ম সর্গের ৪৬ শ্লোক দ্রষ্টব্য। মূলে আছে —
"তাঃ স্বমঙ্কমধিরোপ্য দোলয়া
প্রেঙ্খয়ন্ পরিজনাপবিদ্ধয়া।
মুক্তরজ্জুনিবিড়ং ভয়চ্ছলাৎ
কণ্ঠবন্ধনমবাপ বাহুভিঃ॥"

‡ মূল দ্রষ্টব্য যথা —
"তং পয়োধরনিষিক্তচন্দনৈঃ
মৌক্তিকগ্রথিতচারুভূষণৈঃ।
গ্রীষ্মবেশবিধিভিঃ সিষেবিরে
শ্রোণিলম্বিমণিমেখলৈঃ প্রিয়াঃ॥"

বসন্তের শেষে দুর্ব্বল মদন,
পাটল কুসুমে আমের পল্লবে
শোভিত আসব ভুঞ্জিয়া রাজন্
করিলা প্রবল পুনঃ মনোভবে *। ৪৬

যে কালের যাহা ভোগ-আয়োজন
সেবি তাহা, রাজা করিলা যাপন
বর্ষা আদি ঋতু, কামপরবশে
ভুলি অন্য কাজ ভোগ-সুখরসে। ৪৭

অগ্নিবর্ণের ক্ষয়রোগ।

ভোগমত্ত রাজা ; প্রতাপে তাঁহারে
তবু অন্য রাজা জিনিতে না পারে ;
কিন্তু ক্ষয়রোগে ক্ষীণ হ'ল কায়
দক্ষ-শাপে ক্ষীণ চন্দ্রমার প্রায় †। ৪৮

দোষ দৃষ্টে ভোগ ত্যজিতে অক্ষম
না শুনিলা রাজা ভিষক্-বচন

---

* মূল দ্রষ্টব্য যথা—
"যৎ স লগ্নসহকারমাসবম্
রক্তপাটলসমাগমং পপৌ।
তেন তস্য মধুনির্গমাৎ কৃশঃ
চিত্তযোনিরভবৎ পুনর্নবঃ॥"

† মূল দ্রষ্টব্য যথা—
"তৎ প্রমত্তমপি ন প্রভাবতঃ
শেকুরাক্রমিতুমন্যপার্থিবাঃ।
আময়স্তু রতিরাগসম্ভবঃ
দক্ষশাপ ইব চন্দ্রমক্ষিণোৎ॥"

চন্দ্র দক্ষ প্রজাপতির রোহিণী মঘা প্রভৃতি নক্ষত্ররূপিণী ২৭ টী কন্যার স্বামী। তন্মধ্যে তিনি রোহিণীকে অধিক ভাল বাসিতেন, অপর কন্যাগণের দুঃখ জানিয়া দক্ষ তাহাদিগকে ভাল বাসার জন্য চন্দ্রকে অনুরোধ করেন। চন্দ্র তাঁহার অনুরোধ রক্ষণে অক্ষম হওয়াতে, দক্ষের শাপে যক্ষ্মা (ক্ষয়) রোগাক্রান্ত হন, ইহা রাজ-যক্ষ্মা রোগের উৎপত্তি ব্যঞ্জক রূপক মাত্র। যথা—

"রাজ্ঞশ্চন্দ্রমসো যস্মাদভূদেষ কিলাময়ঃ।
তস্মাত্তং রাজযক্ষ্মেতি কেচিদাহুর্মনীষিণঃ॥"

সুস্বাদু বিষয়ে ধাবিত বিষম
প্রবল ইন্দ্রিয়ে কে করে বারণ *। ৪৯

রাজ-যক্ষ্মারোগে ক্ষীণ দেহখানি
পাণ্ডুর বদন, ক্ষীণ কণ্ঠস্বর,
স্বল্প ভূষা দেহে, যষ্টি করি ভর
কামুকতা-রূপে স্থিত নরমণি †। ৫০

---

"The wives of Chandra (*i.e.* all the 27 lunar asterisms) having interceded in his behalf with their father, Daksha modified the imprecation which he could not recall, and pronounced that the decay should be periodical only, not permanent, and that it should alternate with periods of recovery. Hence the successive wane and increase of the moon. (*Padma Purana, Swarga Khanda*, II.) Rohini in Astronomy is the 4th lunar mansion containing 5 stars, the principal of which is *Aldebaran*." Wilson's *Hindu Theatre*, Vol. I., p. 234. Note to Grifith's Ramayana.

* মূল দ্রষ্টব্য যথা—
"দৃষ্টদোষমপি তন্ন সোঽত্যজৎ
সঙ্গবস্তু ভিষজামনাশ্রবঃ।
স্বাদুভিস্তু বিষয়ৈর্হৃতস্ততো
দুঃখমিন্দ্রিয়গণো নিবার্য্যতে॥"
শ্রীনবকৃষ্ণ দাস প্রকাশিত অবদান কল্পলতা ১ম পল্লব, ৪২ শ্লোক দ্রষ্টব্য যথা—
"কেন রতিরসোৎসিকা বিষয়াভিমুখী মতিঃ
অদভ্রশ্বভ্রবিভ্রষ্টশৈলকুল্যেব বার্য্যতে।"
"ভোগ-সুখে মত্ত মন বিষয়-আধারে
ধায় যবে কার সাধ্য রোধে তার গতি?
অজস্র তুষার পাতে পর্ব্বত-গহ্বরে
বহে যবে, কে ফিরায় শৈল-স্রোতস্বতী?"

† মূলে আছে—
"তস্য পাণ্ডুবদনাল্পভূষণা
সাবলম্বগমনা মৃদুস্বনা।
রাজযক্ষ্মপরিহাণিরায়যৌ
কামযানসমবস্থয়া তুলাম্॥"

ক্ষয়-রোগে হায় ক্ষীণ কোশলেশ—
রঘুকুলাকাশে শেষ শশিরেখা,
নিদাঘে তড়াগে যেন পঙ্ক শেষ,
যেন বা দীপের শেষ ক্ষীণ শিখা *! ৫১

রোগের বারতা করিয়া গোপন
অশুভ-আশঙ্কী প্রজারে তখন
কহে মন্ত্রিগণ—"দিবসে রাজন্
করিছেন যাগ পুত্রের কারণ" †। ৫২

বহু পত্নী তাঁর, তবু পুত্রহীন
হয়ে নরপতি হইলা বিলীন
ভিষক-অসাধ্য রোগের কবলে;
নিবিল প্রদীপ পবনের বলে। ৫৩

অন্ত্যেষ্টির তরে পুরোহিত সনে
রোগ-শান্তি হেতু যাগক্রিয়া ছলে
মিলি মন্ত্রিগণ, গৃহ-উপবনে
গোপনে সে দেহ অর্পিল অনলে। ৫৪

সমবেত করি মুখ্য পৌরগণ,
পরীক্ষিলা তবে সচিব-নিচয়
রাজমহিষীর গর্ভের লক্ষণ,
রাজশ্রী যাঁহারে করিল আশ্রয়। ৫৫

* মূল দ্রষ্টব্য যথা—
"ব্যোম পশ্চিমকলাস্থিতেন্দু বা
পঙ্কশেষমিব ঘর্ম্মপল্বলম্।
রাজ্ঞি তৎকুলমভূৎ ক্ষয়াতুরে
বামনার্চ্চিরিব দীপভাজনম্॥"
ইহাতে রঘুকুলের শেষ শোচনীয় দশা চিত্রিত হইয়াছে।

† অকস্মাৎ অগ্নিবর্ণের মৃত্যুতে রাজ্য-বিপ্লবের আশঙ্কায় মন্ত্রিবর্গ কৌশলপূর্ব্বক গোপনে তাঁহার অন্ত্যেষ্টিক্রিয়া সম্পন্ন করিলেন ও গর্ভবতী রাণীকে সিংহাসনে অধিরোপিত করিলেন।

রাজার মরণে শোক-অশ্রুনীরে
তাপিত যে গর্ভ রাণীর উদরে,
হেম কুম্ভ হ'তে অভিষেক-জল
লভি যেন তাহা হইল শীতল। * ৫৬

শ্রাবণের ভূমি-উপ্ত বীজাঙ্কুর প্রায়
প্রজার আশার মূল সে গর্ভ রাণীর;
হেমাসনে বসি রাণী শাসিলা ধরায়
অলঙ্ঘ্য আদেশে, লয়ে সচিব স্থবির †। ৫৭

ইতি কালিদাসকৃত রঘুবংশের বঙ্গানুবাদে অগ্নিবর্ণ-
সম্ভোগ নামে ঊনবিংশ সর্গ।

রঘুবংশ সমাপ্ত।

---

* প্রকৃত পক্ষে রাজ্ঞীর গর্ভস্থ শিশুর রাজ্যাভিষেক করা হইল।
"তস্যাস্তথাবিধনরেন্দ্রবিপত্তিশোকা
দুষ্ণৈর্বিলোচনজলৈঃ প্রথমাভিতপ্তঃ।
নির্বাপিতঃ কনককুম্ভমুখোজ্ঝিতেন
বংশাভিষেকপয়সা শিশিরেণ গর্ভঃ॥"

নবদ্বীপ নিবাসী শ্রীযুক্ত অজিত নাথ ন্যায়রত্নের, ১৬১৯ শকাব্দায় লিখিত রঘুবংশের "বংশাভিষেকপয়সা" পাঠ মল্লিনাথের "বংশাভিষেক বিধিনা" হইতে সমীচীন বলিয়া গৃহীত হইয়াছে।

† মূলে এ রূপ আছে—
"তং ভাবার্থং প্রসবসময়াকাঙ্ক্ষিণীনাং প্রজানা
মন্তর্গূঢ়ং ক্ষিতিরিব নভোবীজমুষ্টিং দধানা।
মৌলৈঃ সার্দ্ধং স্থবিরসচিবৈ র্হেমসিংহাসনস্থা
রাজ্ঞী রাজ্যং বিধিবদশিষদ্ভর্তুর ব্যাহতাজ্ঞা"। ৫৭

শ্রাবণ মাসের উপ্ত বীজ হইতে প্রজারা প্রচুর শস্যের আশা করে। অগ্নিবর্ণের ঔরসজাত সন্তান হইতে তাহারা যথা সময়ে সুশাসন ও সুখসম্পদবৃদ্ধির আকাঙ্ক্ষা করিয়াছিল। শ্রাবণের সহিত অগ্নিবর্ণের ও ভূমির সহিত রাজ্ঞীর উপমা।

# REMARKS ON KIRATARJUN OF BHARAVI IN BENGALI VERSE.

By Nobin Chandra Das Kavi-Gunakar, M,A. & B.L.

Of the Bengal Provincial Service.

*Sir Gooroo Das Banerjee, Kt. M. A. D. L.*, observes :

" I have gone over a good portion of the book (Kiratarjun), and I think it fully sustains the reputation you have so well earned by your two earlier works, the translation of Raghu vamsa and the translation of Sisupāl Badha.

Your learned notes add much to the value of the book ; and I have read with great interest your remarks on the identification of *Uttara kuru* with Mongolia and Siberia, and your ingenious interpretation of the story of *Samudra Manthan*." 9th May 1907.

The Hon'ble Dr. Rash Behary Ghose, Member, Viceroy's Council, thus observes in regard to the " Kirātārjun " :

" It is a most interesting work and deserves to be widely read. You have already won a high reputation as a poet, and I am glad to see that you have no inclination to rest on your laurels." June 5, 1907.

Mr. S. N. Tagore (Retired I. C. S.) Translator of Bhagavadgitā, writes :—

" The verses run smooth and easy and while avoiding the intricacies of the original (Kiratarjuniam) preserve its spitit admirably : The copious notes will add to the usefulness of the work. The task you have taken in hand is by no means an easy one and will be fully appreciated by all lovers of Bengali literature." 21st May, 1907.

Mohamahopadhyaya Satisa chandra Vidyabhusan M.A. writes :

" Accept my thanks for the kind present of another literary monument of yours, Kiratarjun Pt. I. Very few of my countrymen have devoted themselves so assiduously to literary pursuits as you have done. You never cared for gold, yet you are wealthier than the wealthiest, and at the same time, meekest like a lamb. You are a truly learned man and the country is not slow to appreciate you. Your praise is in the mouth of every body who knows you. May you live long to adorn our literature with ornaments made of real gold." 29th April, 1907.

The Hon'ble Mr. C. G. H. Allen was pleased to write :

" I am very much obliged to you for your kindness in sending me a copy of your translation of Bharavi's Kiratarjuniam, which is evidently a valuable work. 18th May, 1907.

" We have received a copy of *Kiratarjun,* being a translation in Bengali verse of the well-known Sanskrit poem *Kiratariuniam* of Bharavi. This is Part I and includes cantos 1 to 5. The translator is Babu Nobin Chandra Das M.A. & B.L., of the Provincial Service Bengal. He is already well-known as an antiquarian student and as an author, in particular as the translator of *Raghuvamsa* and *Sisupal Badha.* All that we can say is that the work before us fully keeps up his high reputation. The trauslation is accurate and elegant and is an eminently readable piece of literature. The foot notes give evidence of the scholarship and critical taste of the author. They contain literary comments, parallal passages, historical and geographical notes, discussions and the like. The book will he an acceptable treat to all lovers of Bengali literature and eminently fitted for the reading of college students." Indian Nation, 20th May, 1907.

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন লিখিয়াছেন—"এ পুস্তকেও আপনার কৃতিত্বের সম্পূর্ণ পরিচয় পাওয়া যাইতেছে, আপনার রঘুবংশ পড়িয়াছি, শিশুপাল বধ পড়িয়াছি, আজ আবার কিরাতার্জ্জুনীয় পড়িলাম, সর্ব্বত্র আপনায় কৃতিত্ব, সর্ব্বত্র আপনার কবিত্ব, যিনি ভাষায় মনোভাব ব্যক্ত করিতে পারেন, ভাষা যাঁহার অনুবর্ত্তন করে, যে-লেখকের ভাব ব্যক্ত করার জন্য শব্দরাশি ব্যতিব্যস্ত, ভৃত্যের ন্যায় শব্দরাশি যাঁহার আজ্ঞানুবর্ত্তী হয়, আমরা তাঁহাকেই কবি বলি। গদ্যে অনুবাদ করিতে যাইয়াও অনেকে যথাযথ অনুবাদ করিতে অসমর্থ, আবার পদ্যে অনুবাদ কত যে কঠিন বলিতে পারি না। আপনি সংস্কৃতের বৃহৎ বৃহৎ মহাকাব্যগুলি অনায়াসে পদ্যে অনুবাদ করিয়া ফেলিলেন, আবার তাহাতে রস ভঙ্গ হয় নাই, ভাব দুষ্ট হয় নাই, অর্থ দুর্ব্বোধ্য হয় নাই। আপনার কবিতা পড়িলে অনুবাদ বলিয়া বোধ হয় না। আপনিই যেন এই গ্রন্থের মৌলিক কবি, এরূপ সুন্দর অনুবাদ আমি অল্পই দেখিয়াছি। মহাকবি কালিদাস, মহাকবি ভারবি মহাকবি মাঘ বহু অনুসন্ধানে যে সকল রত্ন সংগ্রহ করিয়া অলঙ্কারের ছাঁকে প্রস্তুত করিয়া দেবতাদিগের আরাধ্যা জননী সরস্বতীকে পরাইছেন, আস্তে আস্তে আপনি সেইগুলি সংগ্রহ করিয়া মাতৃভাষাকে পরাইয়া দিতেছেন। ধন্য আপনি মাতৃভাষার সুসন্তান আপনার দ্বারা আজ মাতৃভাষা সমুজ্জ্বল, মাতৃভূমি সমুজ্জ্বল! উৎসর্গ-পত্রে আপনি শ্লেষালঙ্কারের পারিপাট্য, ব্যতিরেক অলঙ্কারের উৎকর্ষ দেখাইছেন!" রঙ্গপুর, ১৭ই শ্রাবণ, ১৩১৪।

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন মহাশয় লিখিয়াছেন—

“কিরাতার্জ্জুনীয়ের বঙ্গানুবাদ প্রাপ্ত হইলাম, যে কয়েকটি স্থান দেখিলাম তাহাতে পরম সন্তোষলাভ করিয়াছি। অনুবাদে শ্লোকার্থ গুলি সুস্পষ্ট হইয়াছে। সুতরাং এ পুস্তক আমাদিগের প্রশংসার্হ। আশা করি সর্ব্বত্র প্রশংসাভাজন হইবে। ৭ ভাদ্র, ১৮২৯ শক। পূর্ব্বস্থলী।

Babu Jyotirindra Nath Tagore, Translator of Sakuntalā, Uttarcharit and other Sanskrit works, writes—

“আপনার “কিরাতার্জ্জুনের” বঙ্গানুবাদ পাঠ করিয়া আনন্দ লাভ করিলাম। আমি এক দিন মনে করিতেছিলাম, আমাদের সংস্কৃত কাব্যগ্রন্থগুলির অনুবাদ ভার যদি কেহ গ্রহণ করেন ত বড় ভাল হয়। আমার আশা এতদিনে পূর্ণ হইয়াছে। দেবী ভারতী এই ভার যোগ্য হস্তেই ন্যস্ত করিয়াছেন।” ১২ই জৈষ্ঠ, ১৩১৪ বঃ।

সংস্কৃত “মহাপ্রস্থান” কাব্য-প্রণেতা শ্রীযুক্ত অন্নদাচরণ তর্কচূড়ামণি লিখিয়াছেন—

“আপনার রত্নায়মান পদ্যানুবাদ শিশুপাল বধ ও কিরাতার্জ্জুনীয় প্রাপ্ত হইয়াছি। আপনার রঘুবংশের ন্যায় এই পুস্তকদ্বয়ও আদ্যন্ত পাঠ করিয়া পরম প্রীতি অনুভব করিয়াছি। অনুবাদে মূলের মাধুর্য্য রক্ষণ অতি দুরূহ ব্যাপার কিন্তু আপনি এই বিষয়ে সম্পূর্ণ কৃতকার্য্য হইয়াছেন। আপনার অনুবাদ যেমন বিশুদ্ধ, সরস ও সরল তেমনই মূল গ্রন্থের ভাব-গাম্ভীর্য্য ও মাধুর্য্যরক্ষণে সক্ষম।...শিশুপাল বধ ও কিরাতার্জ্জুনীয়ের যে এইরূপ সুমধুর মূল প্রতিকৃতি বঙ্গানুবাদ হইতে পারে, আপনার পুস্তক পাঠ করার পূর্ব্বে, আমার বিশ্বাস ছিল না। আপনি স্বয়ং অনুবাদ বলিয়া পরিচয় না দিলে, ইহা যে অনুবাদ মূল-গ্রন্থানভিজ্ঞের প্রতীতি হইত না।

আপনি মহাকবিদিগের সংস্কৃত কাব্যসমূহের অনুবাদ করিয়া বঙ্গভাষার শ্রীসম্পৎ প্রচুর পরিমাণে বর্দ্ধিত করিয়াছেন। আমি আশা করি আপনি শিশুপাল বধ ও কিরাতার্জ্জুনীয়ের অবশিষ্টাংশ ও নৈষধ কাব্যের এইরূপ অক্ষুণ্ণ সুমধুর অনুবাদ সম্পূর্ণ করিলে, বঙ্গভাষা নব সুভূষণে সুশোভিত হইয়া সর্ব্বাঙ্গ-সুন্দরী অপর ভাষার সহিত স্পর্দ্ধা করিতে সমর্থ হইবে। বঙ্গ সাহিত্য ক্ষেত্রে আপনার আসন অতি উচ্চ। আপনার অনুবাদগ্রন্থসমূহ অক্ষয় বিজয় স্তম্ভ স্বরূপ চিরকাল বর্ত্তমান থাকিবে।” নোয়াখালী, ৫ই ভাদ্র, ১৩১৪ সন।

"ইহার রচয়িতা শ্রীযুক্ত নবীনচন্দ্র দাস কবিগুণাকর এম্, এ, বি এল্।
এখানি সুকবি ভারবি কৃত সংস্কৃত কিরাতার্জ্জুনীয়ম্ কাব্যের বঙ্গানুবাদ। ইহা যে অনুবাদ, এ কথা কবিবর স্বয়ং স্বীকার করিয়াছেন; নচেৎ যাঁহারা সংস্কৃত কিরাতার্জ্জুন পড়েন নাই, তাঁহারা কখনই ইহাকে অনুবাদ বলিতে পারিতেন না, মৌলিক রচনা বলিয়াই বুঝিতেন। অনুবাদকারকের পক্ষে ইহা সামান্য গৌরবের বিষয় নহে। দাস মহাশয় ইতঃপূর্ব্বে রঘুবংশ, শিশুপালবধ, আকাশ-কুসুম ও শোকগীতি এই কয়েক খানি বাঙ্গালা কবিতাগ্রন্থ লিখিয়া সাহিত্য ক্ষেত্রে সবিশেষ প্রতিষ্ঠান্বিত হইয়াছেন। শ্রীযুক্ত গুরুদাস বন্দ্যোপাধ্যায়, কালীপ্রসন্ন ঘোষ, রমেশ চন্দ্র দত্ত, রাজেন্দ্র চন্দ্র শাস্ত্রী, চন্দ্রনাথ বসু প্রভৃতি বঙ্গের সুসন্তানগণ শতমুখে এই সকল গ্রন্থের সুখ্যাতি করিয়াছেন। পরমারাধ্য শ্রীযুক্ত কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন, রাজকৃষ্ণ তর্কপঞ্চানন, অজিতনাথ ন্যায়রত্ন, যদুনাথ সার্ব্বভৌম, শিবনারায়ণ শিরোমণি, সতীশচন্দ্র বিদ্যাভূষণপ্রমুখ দেশের সর্ব্বপ্রধান মহামহোপাধ্যায় পণ্ডিতগণ নবীন বাবুর কবিত্বশক্তিতে বিমুগ্ধ হইয়া তাঁহাকে "কবি-গুণাকর" উপাধি প্রদান করিয়াছেন। সমালোচ্য গ্রন্থের অনেক স্থলেই তাঁহার অসাধারণ কবি-প্রতিভা সমুজ্জ্বলভাবে সুপরিস্ফুট। ***

কবিগুণাকর মহাশয় কেবল যে বাঙ্গালা লিখিয়া প্রতিষ্ঠালাভ করিয়াছেন, তাহা নহে। তিনি ইংরেজী লিখিতেও সুপটু। রাজভাষায় রচিত তাঁহার Ancient Geography of Asia, Miracles of Buddha, এবং A note on the Antiquity of Rāmāyana এই তিন খানি গ্রন্থ ও যথোচিত সমাদর প্রাপ্ত হইয়াছে। নবীন বাবু রাজাধীন উচ্চপদে প্রতিষ্ঠিত। তিনি এক জন প্রখ্যাত ডেপুটী ম্যাজিষ্ট্রেট্। এরূপ দায়িত্বপূর্ণ গুরুতর রাজসেবায় নিযুক্ত থাকিয়াও তিনি যে সাহিত্য সেবার অবসর পাইতেছেন, ইহাই সমধিক প্রশংসার বিষয়। এক্ষণে ভগবানের নিকট আমাদিগের ঐকান্তিক প্রার্থনা এই যে, তিনি এই উদীয়মান নবীন কবিবরকে দীর্ঘজীবী করুন এবং তাঁহাকে চিরকাল এইরূপ সাহিত্যসেবায় ও স্বদেশের হিতসাধনে রত রাখুন।"

সাহিত্য-সংহিতা, বৈশাখ ও জ্যৈষ্ঠ, ১৩১৪।

"নোয়াখালীর ডিপুটী ম্যাজিষ্ট্রেট শ্রীযুক্ত বাবু নবীন চন্দ্র দাস এম্ এ, বি-এল্, কবিগুণাকর মহাশয় বঙ্গীয় সাহিত্য সমাজে সুপরিচিত। আমরা সমালোচনার্থ তৎপ্রণীত ৪খানি গ্রন্থ প্রাপ্ত হইয়াছি। তন্মধ্যে তিনখানি বঙ্গভাষায় এবং অপর খানি ইংরাজিতে লিখিত। ইংরাজি গ্রন্থ খানিতে এশিয়ার প্রাচীন

ভূগোল সম্বন্ধে আলোচনা করা হইয়াছে। বারান্তে এই গ্রন্থখানি সবিস্তার সমালোচনা করার ইচ্ছা রহিল। এই প্রস্তাবে তৎপ্রেরিত বাঙ্গালা তিনখানি গ্রন্থেরই পরিচয় দেওয়া যাইতেছে।

সমলোচ্য গ্রন্থত্রয় কাব্যগ্রন্থ। উহার একখানি মহাকবি ভারবি কৃত "কিরাতার্জ্জুনীয়" গ্রন্থের প্রথম পাঁচ স্বর্গের বঙ্গানুবাদ। অপর গ্রন্থ মহাকবি মাঘের শিশুপালবধ কাব্যের প্রথম দুই সর্গের বঙ্গানুবাদ। তৃতীয় গ্রন্থ শোক-গীতি। ইহাতে ইংরেজ কবি কাউপার, গ্রে ও বাইরণের তিনটী সুবিখ্যাত কবিতার বঙ্গানুবাদ আছে। তদ্ব্যতীত আরও দুইটী শোকগীতি আছে। তন্মধ্যে একটী পিতৃবিয়োগ বিষয়ক, অপরটী মাইকেল মধুসূদন দত্তের পরলোক প্রাপ্তি সংবাদ বিষয়ক। আমরা এই গ্রন্থ তিন খানি পাঠ করিয়া পরম প্রীতি লাভ করিলাম। * * * *

সুবিজ্ঞ শ্রীযুক্ত নবীনচন্দ্র দাস মহোদয়কে এই মহৎকার্য্যে ব্রতী হইতে দেখিয়া আমরা প্রকৃতই আশান্বিত হইয়াছি। আমাদের বিশ্বাস আছে, তিনি অনুবাদ নৈপুণ্যপ্রভাবে বঙ্গীয় সাহিত্যের যথেষ্ট পুষ্টিসাধন করিয়া আমাদের অশেষ ধন্যবাদার্হ হইবেন। তাঁহার অনূদিত "কিরাতার্জ্জুন' এবং "শিশুপাল বধ" কাব্যগ্রন্থদ্বয়ের পাদটীকা অশেষ পাণ্ডিত্যের ও বহুল গবেষণাশ্রমের পরিচায়ক। আমরা নবীন বাবুর গ্রন্থের এই পাদ-টীকাগুলি যত্নের সহিত পাঠ করিয়াছি, এবং পাঠ করিতে করিতে উন্মুক্ত হৃদয়ে গ্রন্থকর্ত্তার অশেষ ধন্যবাদ করিয়াছি। বাঙ্গালা ভাষায় সংস্কৃত গ্রন্থের অনুবাদে এইরূপ পাণ্ডিত্যপূর্ণ টীকা সমন্বিত গ্রন্থের সংখ্যা অতি বিরল। আমরা আশা করি এই শ্রেণীর অন্যান্য গ্রন্থকারগণও নবীন বাবুর প্রদর্শিত পথে বিচরণ করিয়া বঙ্গীয় সাহিত্যের নিমিত্ত এতাদৃশ রত্নরাজি সংগৃহীত করিবেন। মূলগ্রন্থের অনুবাদ সম্বন্ধে আমরা যে সকল কবিত্বের কথা বলিয়াছি, কাব্য-সৌন্দর্য্য-সংরক্ষণ পক্ষে সেই সকল কাঠিন্য দুরতিক্রমণীয় প্রতিবন্ধক। সেই সকল প্রতিবন্ধক দূরীকৃত করিয়া উপযুক্ত শব্দবিন্যাসের চিত্তাকর্ষি কুসুমদামে বঙ্গভাষার পুষ্টিসাধন ও গৌরববর্দ্ধন করা বহু সাধনাসাপেক্ষ। বহুল ব্যাপারে ব্যাপৃত থাকিয়াও শ্রীযুক্ত নবীন বাবু যে আমাদের মাতৃভাষার ভক্তিময়ী সেবায় সময় ক্ষেপ করিয়া এতাদৃশ উপাদেয় গ্রন্থসমূহ প্রণয়ন করিতেছেন, এ নিমিত্ত তিনি সাহিত্য-সমাজের শত ধন্যবাদার্হ।"—বিষ্ণু-প্রিয়া ও আনন্দবাজার পত্রিকা, ১৯শে আষাঢ়, ১৩১৪।

"নবীন বাবু এইক্ষণ বঙ্গের সাহিত্য জগতে প্রথিতযশা হইয়া উঠিয়াছেন। "রঘুবংশ" ও "শিশুপাল বধে"র বঙ্গানুবাদে অসাধারণ শক্তির পরিচয় দিয়া তিনি বাঙ্গালা সাহিত্যানুরাগী মাত্রের প্রশংসা ও কৃতজ্ঞতা অর্জন করিয়াছেন। "কিরাতর্জ্জুনীয়মের" অনুবাদে তাঁহার সেই গৌরব আরো উজ্জ্বলীকৃত হইয়াছে। অনুবাদ হইলেও তাঁহার লিখার ভঙ্গিতে এবং ছন্দের লালিত্যে কবিতা গুলি সম্পূর্ণ মৌলিক বলিয়াই মনে হয়।

উত্তরকুরু, যক্ষ, সমুদ্রমন্থন প্রভৃতির ঐতিহাসিক তথ্য, এবং তুলনায় সমালোচনার জন্য রঘুবংশ শিশুপাল বধ ও শ্রীযুক্ত রমেশচন্দ্রদত্তের ইংরাজী অনুবাদ হইতে সংগৃহীত কবিতা পাঠকগণের কৌতুকোদ্দীপক হইবে। গ্রন্থখানি সর্ব্ব প্রকারে বাঙ্গালী পাঠকদের পক্ষে উপাদেয় হইয়াছে। * *

পাণ্ডবগণের দ্বৈতবনে অবস্থান কালে তাঁহাদের গুপ্তচর দুর্য্যোধনের সুশাসনের প্রশংসা কীর্ত্তন করিলে দ্রৌপদী যুধিষ্ঠিরকে লক্ষ্য করিয়া বলিতেছেন,—

"লভে সদা পরাভব সেই মূঢ়মতি
ধরে যে সরল ভাব কুটিলের প্রতি ;
নাশে তারে শঠগণ প্রবেশি শরীরে
নাশে যথা তীক্ষ্ণ শর বর্ম্ম হীন বীরে। (১ সঃ ৩০)

"তোমা ভিন্ন সু-সহায় কুল-অভিমানী
কোন্ রাজা পর-হস্তে করে বিসর্জ্জন
কুলাগতা রাজলক্ষ্মী মানস-মোহিনী,
গুণ-অনুরাগ রতা প্রেয়সী যেমন? (৩১)

"আপনি চলিছ পথে মনস্বি-ঘৃণিত
এ হেন দুর্দ্দশা, দেব, ভাবি এবে মনে
কেন না উঠিছ জ্বলি, ক্রোধে প্রজ্বলিত,
জ্বলে যথা শুষ্ক শমী জ্বলন্ত আগুনে? (৩২)

"অব্যর্থ যাহার কোপ বিপদ বিনাশে,
আপনি তাহার বশে আসে জীবগণ ;
কোপ-হীন সুহৃদেরে কে বা ভালবাসে?
রিপুরাও কোপ-হীনে না করে গণন! (৩৩)

তৎপর ভীম বলিতেছেন—

"চাহে যদি অভিমানী মনস্বী সুজন
আরোহিতে উচ্চপদ হৃদয়-বাঞ্ছিত,
প্রকৃত সহায় তাঁর পৌরুষ আপন—
পতনের ভয় যাহা করে তিরোহিত। (২ সঃ ১৩)

"বিপদ বিক্রম-হীনে করে অভিভূত;
বিপন্নে উত্তর কাল ত্যজে নিরাশায়,
সহে হেন কাপুরুষ লঘুতা নিয়ত,
রাজশ্রীর পদ কে বা পায় লঘুতায়? (১৪)

"ভস্মরাশি-মাঝে লোকে করে পদাঘাত.
জ্বলন্ত অনলে কিন্তু নাহি দেয় হাত;
অবমান ভয়ে প্রাণ ত্যজে মানিগণ
তথাপি আপন তেজ না করে বর্জ্জন। (২০)

জ্ঞানিশ্রেষ্ঠ যুধিষ্ঠির তদুত্তরে বলেন—

"না ভাবি সহসা কার্য্য করা অনুচিত
অবিবেক হয় সদা বিপদ-কারণ;
বিবেচনা করি কার্য্য করে যে বিহিত,
গুণ-লোভে তারে লক্ষ্মী করেন বরণ। (৩০)

"কালে বিবেচনা-জল করিয়া সেচন
বপে যেই কার্য্যরূপ বীজ এ জগতে
সদা কাল শুভ ফল লভে সেই জন
লভে লোক শস্য রাশি যেমতি শরতে। (৩১)

ব্যাসদেবের উপদেশ— (যুধিষ্ঠিরের প্রতি)

"সর্ব্বথা বিপথ-গামী রিপুর সভায়
সুচির ধর্ম্মের ভার বহিলে নির্ভয়;
শমগুণে পর প্রেম দেখা'লে ধরায়
বিপদেও অবিনাশি রম্য অতিশয়। (৩ সঃ ১৫)

"শমগুণে পূর্ণ তুমি; তব রিপুগণ
কপটেতে অপকার করিয়া তোমায়

সাধিয়াছে মোহ বশে অনিষ্ট আপন—
সৌজন্য-প্রকাশে তব কৈল উপকার ॥ (১৬)

"লভিতে হইবে তব বিক্রমে ধরারে
অস্ত্র আর বল বীর্য্যে বলী রিপুগণ,
বলের উৎকর্ষ তরে করিবে যতন—
বলাধিক-বশ সদা জয়-শ্রী সমরে। (১৭)

* * * পঞ্চম সর্গে হিমালয় বর্ণন। ভাষার ঝঙ্কারে ভাবের গুরুত্বে ও বিষয় বিন্যাসে এমন অপূর্ব্ব বর্ণনা বোধ হয় আর কোন গ্রন্থে দৃষ্ট হইবে না। তাহার কয়েকটী শ্লোক উদ্ধৃত করিতেছি—

"উঠিয়াছে শৃঙ্গ-রাজি ফণীন্দ্র-ধবল
সানু দেশে স্বর্ণ রেখা দেখিতে উজ্জ্বল,
বিড়ম্বিছে শরতের শুভ্র মেঘ রাশি
চপলার রেখা যুত আকাশ পরশি। (৪ সঃ ৪)

"বারি বরষণে মেঘ শ্বেত-কলেবর
নাহিক বিদ্যুৎ কিম্বা গর্জ্জন তাহার—
বিপুল নিতম্ব-লম্বী হেন জলধর
উঠিছে এ গিরি-দেহে নব পক্ষ প্রায়! (৬)

কোথাও বিকচ নব জবা ফুল প্রায়
সুলোহিত পদ্মরাগ মণির প্রভায়—
সানুর কনক-ভিত্তি আরক্ত বরণ,
পড়িয়াছে যেন তাহে সন্ধ্যার কিরণ। (৮)

"বিপুল কদম্ব ফুলে নিতম্ব শোভিত,
শ্যামল তমাল দলে আকুল শিখর,
আসারে তুষার-দ্রব ঝরিছে সুশীত
নিকুঞ্জে বিচরে মত্ত সুচারু কুঞ্জর। (৯)

"এ পর্ব্বতে নাহি শৈল রতন রহিত,
নাহি গুহা নহে যাহা নিকুঞ্জে রঞ্জিত,
পুলিনে নলিনী বিনা নাহি স্রোতস্বতী,
পুষ্প বিনা নাহি কোন পাদপের পাঁতি। (১০)

"অপ্সরা-বিহারে নদী মৃদু বিলোড়িত,
নিবিড় নিতম্বে মঞ্জু মেখলা শিঞ্জিত ;
লতাও বকুলে হেথা জড়ায়ে আদরে
ব্যাপিছে এ গিরি-অঙ্গ ভুজঙ্গ নিকরে।" (১১)

জ্যোতিঃ ২৩শে জ্যৈষ্ঠ ১৩১৪।

"কিরাতার্জ্জুন কাব্যের মেরুদণ্ড সাতিশয় দৃঢ় এবং মহান্ আদর্শে অনুপ্রাণিত। অর্জ্জুনের ব্রহ্মচর্য্য ও ক্ষাত্রত্ব সাধনা এই কাব্যের উপজীব্য বিষয়। প্রকৃত ক্ষত্রিয়ত্বেরও সাধনা করিতে হয়। ইহা আর্য্য ধর্ম্মের সনাতন আদর্শ। সেই আদর্শ গীতার নিষ্কাম অসিধর্ম্মে বিশদীকৃত হইয়াছে। বাহিরের পাশুপত অস্ত্র লাভ করিতে হইলে তদগ্রে ভিতরের পাশুপত অস্ত্র লাভ করিতে হয়—অহঙ্কার নিরাস এবং ইন্দ্রিয় জয়ে সামর্থ্য লাভ করিতে না পারিলে দিব্যাস্ত্র লাভ করা যায় না। এইরূপ আদর্শের উপর ভারতের বর্ণাশ্রম ধর্ম্ম ও ঋষিদৃষ্ট সমাজনীতি ও রাজনীতি গঠিত হইয়াছিল। ক্ষত্রিয়ের হীরকমণি-বিদ্যোতিত লোক-লোভন মুকুটের উপরে ক্ষীণকেশ-সংবদ্ধ শাণিত অসি ঝুলিতেছে, কারণ "বিধাতা সৃজিলা ক্ষত্রে লোকরক্ষা তরে।" (৩সঃ ৪১)

পুনশ্চ—"সেই ত ক্ষত্রিয় যেই সাধু-ত্রাণে রত,
রণকর্ম্মে সদা ক্ষম সেই ত কার্ম্মুক।" (৩ সঃ ৪৮)

সে হেন ক্ষাত্র আদর্শ ও ক্ষাত্র তেজ ও শক্র লাঞ্ছনা লুপ্ত হইয়াছে বলিয়া,
"শত্রুর কপট-পঙ্কে মগন, গৌরব" (৩সঃ ৩৯)

উদ্ধারার্থে অর্জ্জুন ব্যাসোপদেশে হিমালয় পর্ব্বতে তপঃ সাধনার জন্য চলিয়া গেলেন। ... পরে অর্জ্জুনের শঙ্করারাধনা এবং ছল কিরাতরূপী শঙ্করের সহিত সংঘর্ষ প্রভৃতি বিষয় কবিত্ব শক্তির ইন্দ্রজালে অত্যোজস্বী ভাষা ও ভাব কদম্ব সাহায্যে পরিস্ফুট করিয়া এই কাব্য শেষ করিয়াছেন। তেজস্বিতা ও মহত্ত্ব বীর্য্যের আলম্বনে ও উদ্দীপনে এই কাব্য সংস্কৃত সাহিত্যে অদ্বিতীয় আসন অধিকার করিয়া আছে। "...... আমাদের ভাষার এবং সাহিত্যের বর্ত্তমান অবস্থায় বিদেশীয় সাহিত্যের ভাব-প্রধান গীতিকবিতার মলয় বায়ু আমাদের হৃদয়কে আচ্ছন্ন করিয়া তুলিয়াছে। বঙ্গ-ভাষার বয়ঃসন্ধি সময়ে প্রাচীন বৈষ্ণব কবিগণের রসকেলি-বহুল ললিত কবিতার কাল হইতে এই রোগের সূচনা আরম্ভ হইয়াছে।

সেই হইতে আমাদের জাতীয় হৃদয়ের ভাবের বীণা কেবলই বসন্ত পঞ্চমে কোমল কান্ত বিভাসে ধ্বনিত হইবার আসক্তি প্রদর্শন করিতেছে। এই অবস্থায় প্রাচীন দৃঢ় চরিত্র কবিগণের কাব্যনিবন্ধ যে আমাদের অপরিসীম শ্রেয়স্কর হইবে তাহাতে সন্দেহ নাই। ... আলস্যে ও অবহেলায় আমাদের সাহিত্যকাহিনী যেন অর্দ্ধ নিদ্রিত অর্দ্ধ জাগ্রতভাবে বহিয়া চলিয়াছে। ... ...

**নবীনচন্দ্র দাস।** এই সময় কবি-গুণাকর নবীনচন্দ্র প্রাচীন সংস্কৃত মহাকাব্যের বঙ্গানুবাদ করিয়া হিমগিরি-কন্দর-শায়িনী রুদ্ধবেগা ভাগীরথীর তেজস্বিনী পাবনী ধারা আমাদের সাহিত্যের বর্ত্তমান জলা জঙ্গলের মধ্যে প্রবাহিত করিয়া দিতেছেন—ইহার ফলবত্তা কেহই অস্বীকার করিতে পারিবেন না। সুস্থ, সবল তেজস্বী জন-সংসর্গ আমাদের জাতীয় চরিত্র গঠনে অশেষ মঙ্গলাবহ হইবে। প্রাচীনদের সঙ্গে অক্ষুণ্ণ দায়াধিকার সম্পর্ক অনুভব করিয়া আমরা ধন্য হইব।

অনূদিত ভারবি পাঠ করিয়া রসজ্ঞ তৃপ্ত হইবেন। এই প্রাচীন ব্রাহ্মণের এক একটী তীক্ষ্ণধার বাক্য করাতে মোহকে দ্বিখণ্ডিত করে। দৃষ্টান্ত স্বরূপ এই অনুবাদাংশে দ্রৌপদী, যুধিষ্ঠির ও মধ্যম পাণ্ডবের উক্তি প্রত্যুক্তির উল্লেখ করিতে পারা যায়। যুধিষ্ঠিরের উক্তি বহু স্থলে শেক্ষপীয়রের পলোনিয়সের উক্তির সহিত তুলিত হইতে পারে। ... ... (উপরে ৬,৭,৮ পৃষ্ঠা)

সংস্কৃত ভাষায় ভারবির রচনা-রীতি অনন্যসাধারণ। তাঁহার ঈডিয়ম বা বাক্যভঙ্গীর শক্তি কিম্বা আবেগ বঙ্গানুবাদে প্রকাশ করা দুঃসাধ্য। ... তথাপি নির্ভয়ে বলা যাইতে পারে যে অনুবাদকের কবি-গুণাকর উপাধি সার্থক হইয়াছে। তিনি অনুবাদকার্য্যে বহু স্থলে অসামান্য কৃতিত্ব প্রদর্শন করিয়াছেন। ...

নবীন চন্দ্র কবি-গুণাকর ইতিপূর্ব্বে সমগ্র রঘুবংশের সরল বঙ্গানুবাদ করিয়া বঙ্গ-সাহিত্যে প্রতিষ্ঠা লাভ করিয়াছেন। বর্ত্তমানে মাঘ ও ভারবির বঙ্গানুবাদে কৃতসংকল্প হইয়াছেন। এই বিষয়ে তাঁহার দিকে সুধিগণের সাদর সহানুভূতি ধাবিত হইবে। তিনি দুরূহ কার্য্যে ব্রতী হইয়াছেন। টীকাকার মহামহোপাধ্যায় মল্লিনাথের আত্মবিষয়ক শেষ বাক্য মনে পড়িতেছে। প্রবাদ আছে তিনি মেঘদূত ও মাঘের টীকা সমাপ্ত করিয়া বলিয়াছিলেন, "মাঘে মেঘে গতঃ বয়ঃ"। গুণাকর মহাশয়ের সম্মুখে মাঘ ও ভারবি উভয় কাব্যের বহুল ও দুরূহাংশ নিচয় অনুবাদের অপেক্ষা করিতেছে। তাঁহার মস্তকে বঙ্গীয় সরস্বতীর সদয় আশীর্ব্বাদ বর্ষিত হউক। তিনি দীর্ঘজীবন ও

উপযুক্ত অবসর লাভ করিয়া প্রাচীন সাহিত্যের সৌন্দর্য্যসম্পদ্ আহরণ করিয়া বঙ্গসাহিত্যের শোভা সম্পাদন করুন এবং নিজের জন্য অক্ষত যশঃশ্রী অর্জ্জন করিয়া ধন্য হউন।" পাঞ্চজন্য, ৭ই আগষ্ট, ১৯০৭।

Babu Sris Gobind Sen, author of "Victoria-Mahotsav" "Kaumudi", Sayings of Hafez" &c. writes :

"The translation is a masterpiece of its kind and is fully equal to my expectation from the pen of so versatile a genius as you. ..The translation of *Kiratarjuniam* will always be a valuable contribution to the cause of vernacular literature in Bengal. I wonder to see that the stiff original of Bharavi has been translated by you so smoothly and sonorously !" He adds the following sonnet :—

"সুকবি নবীনচন্দ্র কবিগুণাকর-
অনূদিত মহাকবি-ভারবি-রচিত
কিরাত-অর্জ্জুন কাব্য, অতি মনোহর
ভাবের তরঙ্গ বঙ্গে করে উচ্ছ্বসিত !

ধন্য হে নবীনচন্দ্র, বঙ্গ-সুসন্তান,
অনুবাদে সিদ্ধ-হস্ত তুমি মহামতি ;
সরল প্রাঞ্জল তব কবিতার গতি,
সুনিপুণ শিল্পী তুমি যশস্বি প্রধান।

চট্টলের কবি-কুঞ্জে নিভৃত কাননে
'পরী-সরোবর' তীরে মরি কি সুন্দর !
প্রকৃতির লীলাভূমি রম্য নিকেতনে,
বসন্ত-কোকিল তুমি যশস্বি প্রবর।
মূর্ত্তিমতী বীণাপাণি অন্তরে যাঁহার
কি আশ্চর্য্য মুগ্ধ লোক সুযশে তাঁহার !"

"উপমায় কালিদাস এবং অর্থের গৌরবে ভারবি ভারতের অমর কবি। ভারবির কিরাতার্জ্জুন অনুবাদ করিয়া নবীনচন্দ্রও এ দেশে অমরত্ব লাভ করিলেন। এমন বিশদ, সরল ও বিশুদ্ধ অনুবাদ কেবল নবীনচন্দ্রের প্রতিভাতেই সম্ভব। বাঙ্গালা ভাষা কত মধুর এবং ঐশ্বর্য্য-সম্পন্ন, নবীনচন্দ্রের এই অনুবাদ পাঠে তাহা হৃদয়ঙ্গম হয়। বরদাচরণের মেঘদূতের অনুবাদ যেমন মিষ্ট,

নবীনচন্দ্রের কিরাতার্জ্জুনও তেমনি মিষ্ট, ভাষা-সম্পদে অতিমাত্রায় ভূষিত না হইলে এরূপ কাজে কেহই কৃতিত্ব দেখাইতে পারেন না। ধন্য নবীনচন্দ্র, তিনি বঙ্গে আদর্শ চিত্র দেখাইলেন। আমরা তাঁহার লেখা পাঠে মুগ্ধহইয়াছি। বলা বাহুল্য, সর্ব্বত্রই এ গ্রন্থের আদর হইবে।" নব্যভারত, জ্যৈষ্ঠ ও আষাঢ়, ১৩১৪।

পণ্ডিতবর শ্রীযুক্ত তারাকুমার কবিরত্ন মহাশয় লিখিয়াছেন—

"পঠদ্দশাবধি আমার মনে হইত কিরাতার্জ্জুনীয় ও শিশুপাল বধ, এই দুই কাব্যের উপযুক্ত পদ্যানুবাদ হইলে তদ্দ্বারা বঙ্গসাহিত্যের এক অপূর্ব্ব উৎকর্ষ সাধিত হয়। কিন্তু এ কার্য্য গুরুতর বা অসাধ্য বলিয়া আমার ধারণা ছিল। আজি বিধাতার বরে নবীনচন্দ্র সে অসাধ্য সাধন করিতেছেন দেখিয়া আমি বিস্ময়ে ও কৃতজ্ঞতাভরে পুলকিত হইয়া নবীনচন্দ্রকে আশীর্ব্বাদ করিতেছি। মঙ্গলময় নবীনকে চিরজীবী করুন। নবীনচন্দ্র আজি বঙ্গ সাহিত্য-গগনে যথার্থ ই নবীন চন্দ্র। এ চন্দ্রের আলোকে বঙ্গ-সাহিত্য চির সমুজ্জ্বল থাকিবে। এ অনুবাদ বিষয়ে কি বলিব? গুরূপদেশ ও মল্লিনাথের টীকার সাহায্য না পাইয়াও পাঠক কেবল এই অনুবাদের প্রভাবে মূল শ্লোক ব্যাখ্যা করিতে সমর্থ হইবেন। অনুবাদের ভাষা প্রাঞ্জল সরস ও নির্দ্দোষ. পাঠের সঙ্গে সঙ্গেই মূলের ভাব হৃদয়ে পরিস্ফুট হয়।" ২৫এ ভাদ্র, ১৩১৪ সন।

---

## WORKS BY THE SAME AUTHOR.

# REMARKS OF EMINENT PERSONS

**On "Sisupal Badha in Bengali Verse" and Soka Giti"** *

By Nobin Chandra Das Kavi-Gunakar, M.A. & B.E.,

*Sir Gooroo Dass Banerjee Kt. M.A., D. L.* has been pleased to observe: "They both appear to be excellent. Your translation of Sisupala Badha and of Gray's Elegy will be regarded as valuable contributions to Bengali literature." 6th December 1904.

*The Honerable Justice Sarada Charan Mitra* M.A., B.L, writes: "I have read your "Sisupal Badha" with great pleasure. It fully bears out your poetical reputation." 11th December 1904.

Mr. R. C. Dutt, C. I. E. *Amatya* of Baroda State, observes: Of the first work (Sisupal Badha, Cantos I to V) I need only say that like your "Raghu Vamsa" it *stands apart* from the generality of metrical translations from Sanskrit. Your translation is *simple and melodious*, and will, I hope, be acceptable to the Bengali reader....... ......Those who seek to know some thing of the "Raghu Vamsam" and the "Sisupal Badham" through Bengali translations *can not go to a better an abler and* * *a more faithful interpreter than yourself.*" 18-3-1906.

The Hon'ble Dr. Rash Behary Ghose, Member of the Viceroy's Council has been pleased to write:

"I have to thank you for the presentation copies of your books. I can only repeat what I said in 1892 that you have rendered permanent service to the cause of Bengali literature and trust that you will never forsake the Muses for mere worldly prizes, which I am sure, you rate at their true value," The 12th January 1907,

"This is a translation into good readable Bengali verse of the 1st two Cantos of the famous Sanskrit work, Magha's "Sisupal Badha" so much admired by the students of Sanskrit literature. Magha belonged to an age when the decline of Sanskrit poetry had already commenced—when a cold and clear-cut artificial spirit from which the vital spark had fled and a laboured ornate style had supplanted that genial sympathy for nature in all her forms and the sweet graceful and animated style which characterised, the age of Kalidasa. Considering the nature of the task, which the author had taken upon himself and the difficulties that lie in the way of a verse-

---

*Soka Giti includes Gray's *Elegy* and Cowper's "On the Receipt of my Mother's Picture" in Bengali verse.

translator, we can fairly say that the production is a creditable one and that it speaks volumes in favour of the author's erudition, rich vocabulary and nice perception of artistic beauty in thought and language. The book will, no doubt, give a very good idea of Magha's poem to those to whom the original is a sealed book."

*National Magazine*, February 1904.

"নবীনচন্দ্র বাবুর নাম সাহিত্য সেবকদিগের নিকট নূতন নহে। "রঘুবংশে" তিনি যে পাণ্ডিত্য প্রকাশ করিয়াছেন তাহার জন্য অক্ষয় নাম অর্জ্জন করিয়াছেন। তাঁহার রঘুবংশের অনুবাদ যেমন সুন্দর হইয়াছিল, শিশুপাল বধের অনুবাদ যে তাহা অপেক্ষা উৎকর্ষে ন্যূন হইয়াছে, তাহা নহে; বরঞ্চ স্থানে স্থানে আরও ভাল হইয়াছে। রঘুবংশ অপেক্ষা শিশুপাল বধ অতি কঠিন কাব্য; এই মহাকাব্য যে বঙ্গভাষায় এমন প্রাঞ্জল অথচ সুললিত ভাবে অনূদিত হইবে, তাহা কয় জন ব্যক্তি ভাবিয়াছিলেন? অনুবাদে মূলগ্রন্থের ভাব সুন্দররূপে রক্ষিত হইয়াছে এবং ছন্দঃ ও মিষ্ট হইয়াছে। এই পুস্তকে নবীন বাবু কবিত্ব শক্তির যথেষ্ঠ পরিচয় দিয়াছেন। সংস্কৃতানভিজ্ঞ ব্যক্তিগণ যে অনুবাদ পাঠ করিয়া মহাকবি "মাঘের" মহাকাব্যের স্বাদ আস্বাদন করিতে পারিবেন, তাহাতে আর সন্দেহ নাই। নবীনচন্দ্রের পাণ্ডিত্যে বঙ্গভাষা পুষ্ট হইয়াছে, তাহার জন্য তিনি সকলের ধন্যবাদ পাত্র।" সাহিত্য-সংহিতা, মাঘ, ১৩১০ সাল।

"মাঘকৃত শিশুপাল বধ, বঙ্গানুবাদ; প্রথম ভাগ। শ্রীনবীনচন্দ্র দাস এমএ, বিএল, কর্ত্তৃক প্রণীত মূল্য ॥০ আনা"। এদেশে, পূর্ব্বকালে, বড় পণ্ডিতেরাই সাধারণতঃ বড় কবি বলিয়াই পরিচিত হইতেন। ইহার নিদর্শন স্বয়ং শঙ্করাচার্য্য। শঙ্করাচার্য্যের মত বড় পণ্ডিত ভারতবর্ষে আর জন্মিবে কি না তাহা বলা যায় না; আর তিনি যেমন সরল, মধুর, শিশুবোধ্য ও সুখ-সুকুমার কবিতা লিখিয়া গিয়াছেন, তেমন কবিতাও আর কেহ লিখিবে, এমন আশা করা যায় না। কিন্তু দেশের দুর্ভাগ্যবশতঃ এখন পণ্ডিত বলিলে বুঝায় এক শ্রেণীর লোককে, আর কবি বলিলে বুঝায় আর এক শ্রেণীর লোককে। যেন পণ্ডিতের পক্ষে কবি-সমুচিত সরস-মধুর শব্দবিন্যাস-শিক্ষা সময়ের অপব্যয়, এবং কবি সম্প্রদায়ের পক্ষে ব্যাকরণ ও শব্দ বিজ্ঞানে সামান্য ব্যুৎপত্তি লাভও অপরাধজনক। তবে ইহার দুই চারিটী বর্জ্জিত স্থল না আছে এমন নহে। বাবু নবীনচন্দ্র দাস একটি প্রসিদ্ধ বর্জ্জিত দৃষ্টান্ত। তিনি এক-আধারে সুপণ্ডিত ও

সুকবি। তাঁহার অনুদিত রঘুবংশ পাঠ করিয়া লোকে শতমুখে প্রশংসা করিয়াছে; তাঁহার শিশুপাল বধের অনুবাদ পাঠ করিয়াও লোকে তাঁহাকে মুক্তকণ্ঠে ধন্যবাদ দিবে।

এ অনুবাদ অবশ্যই রঘুবংশের অনুবাদ অপেক্ষা একটু বেশী কঠিন, কিন্তু এ দোষ নবীন বাবুর নহে। রঘুবংশের মূল রচনা যেমন, স্বচ্ছ-তোয়া সরযূর মৃদুবাহি স্রোতের মত, মৃদু মৃদু বহিয়া গিয়াছে, নবীন বাবুর অনুবাদও সেইরূপ অনারিতগতি আমোদলীলাবতী তরঙ্গমালার মত প্রবাহিত হইয়াছে। শিশুপাল বধের অনুবাদে সে সুখ-সচ্ছলতার প্রত্যাশা করা যায় না। তথাপি, সে অংশে যাহা ফলিয়াছে, তাহা আশাতীত। যদি গ্রন্থকার সমগ্র শিশুপাল বধ অনুবাদ করিয়া শেষ ও প্রকাশ করিতে পারেন, তবে তাহা বাঙ্গালা সাহিত্যে তাঁহার একটী উজ্জ্বল ও অক্ষয় কীর্ত্তিস্তম্ভ স্বরূপ চিরকাল বিরাজমান রহিবে।"

"বান্ধব"। শ্রাবণ ও ভাদ্র ১৩১১ বাং।

"শোক-গীতি। Including Gray's Elegy in Bengali. শ্রীনবীন চন্দ্র দাস প্রণীত" এই পুস্তকে 'মা'র ছবি'—'শ্মশান দর্শন' ও 'পিতৃবিয়োগ' প্রভৃতি চারি পাঁচটি শোক-উদ্দীপক কবিতা আছে; এবং প্রত্যেক কবিতাই নয়নাম্বু-লিখিত গাথার মত হৃদয়স্পর্শী হইয়াছে। প্রথম কবিতা মহাকবি (Cowper) কুপার-কৃত "On the Receipt of my Mother's Picture" অবলম্বনে, এবং দ্বিতীয় কবিতা প্রসিদ্ধ কবি গ্রে (Gray) প্রণীত Elegy অনুসরণে বিরচিত। আমরা দ্বিতীয় কবিতার দুইটি শ্লোক এখানে উদ্ধৃত করিলাম। মহাকবি গ্রের মূল রচনা পড়িবার সময় হৃদয় যেমন শিহরিয়া উঠে, সৌভাগ্যবান্ দাস মহাশয়ের অনুবাদ পাঠের সময়েও হৃদয় সেইরূপ শিহরে কি না, কাব্যপ্রিয় পাঠক নিজে তাহার বিচার করুন।

"দিবসের অবসান ঘোষিছে আরতি,
হম্বা রবে ধীরে গাভী ফিরিছে প্রান্তরে,
কৃষক আবাস মুখে যায় শ্রান্তগতি,
সমর্পিয়া এ জগত মোরে ও আঁধারে।" ১

"প্রকৃতির ম্লান দৃশ্য পাইতেছে লয়,
রয়েছে সমীর শান্ত সুগভীর ভাবে,
কেবল ঘুরিছে উড়ি বেগে ঝিল্লীচয়,
বিরামিছে দূর গোষ্ঠ কিঙ্কিণীর রবে।" ২

বাবু নবীন চন্দ্র দাস যে প্রণালীতে কালিদাস, মাঘ, কুপার ও গ্রে প্রভৃতি কবির মধুর গম্ভীর কবিতানিচয় বাঙ্গালায় অনুবাদ করিয়া বঙ্গীয় সাহিত্যের সম্পদ বৃদ্ধি করিতেছেন, অন্যান্য ক্ষমতা প্রাপ্ত ব্যক্তিরা সেই প্রণালীতে শেক্ষপীরের নাটকনিচয় ও মিল্‌টনের স্বর্গভ্রংশ প্রভৃতি কাব্যগ্রন্থ বাঙ্গালায় অনুবাদ করিলে, বাঙ্গালা ভাষার কতই যে উন্নতি হইতে পারে, তাহা কল্পনা করা যায় না। নবীন বাবুর উত্তম আশা ও অক্লান্ত যত্ন, যশঃপ্রতিষ্ঠা-লিপ্সু নব্য কবিদিগের দ্বারা শ্রদ্ধার সহিত অনুকৃত হইয়া শ্রেষ্ঠতর ফলে পরিণত হউক।"

"বান্ধব"। রায় শ্রীযুক্ত কালীপ্রসন্ন ঘোষ বাহাদুর সম্পাদিত।

Babu Chandra Sekhar Kar, author of "Anath Balak" writes:

"You have translated the most difficult slokas of the highest works in Sanskrit literature in the best way possible, keeping the meaning of the text intact and choosing the sweetest words for the rendering. You have expressed the deepest thoughts in the shortest space possible and almost without exception in the same number of lines as there are in the original. Considering the difficulty of metrical rendering, the *ease and grace* of your style cannot be too highly admired." 22nd April 1906.

Mr. M. N. Dutt, M.A., M. R. A. S., Editor of "The Oriental" writes: "Many thanks for your kind letter and the first instalment of excellent metrical translation of Sisupal Badha. You are a born poet and have done the most satisfactory justice to the original author. Your translation has been very sweet." 26 Nov. 1903.

Mahamahopadhyaya Krishna Nath Nyay Panchanan of Purvosthali writes: অশেষ-গুণাস্পদেষু—

পূর্ব্বপ্রদত্ত শিশুপাল বধের বঙ্গানুবাদ এবং সম্প্রতি প্রেরিত রঘুবংশের বঙ্গানুবাদ দর্শন করিয়া একান্ত প্রীতিলাভ করিয়াছি। মূলার্থের সহিত বৈষম্য ঘটনা না হয় এতৎসম্বন্ধে বঙ্গানুবাদে বিশেষ যত্ন করা হইয়াছে, অথচ কবিত্বে ভঙ্গ হয় নাই ইহা সাতিশয় প্রশংসার হেতু। শ্রীকৃষ্ণনাথ শর্ম্মণঃ। পূর্ব্বস্থলী। ১৮ই আশ্বিন, ১৮২৮ শকাব্দাঃ।